ততো মামব্রবীদ্রাজন্! প্রহস্য বলবৃত্রহা।
নাবিষহ্যং তবাদ্যাস্তি ত্রিষু লোকেষু কিঞ্চন ॥৭১॥
নিবাতকবচা নাম দানবা মম শত্রবঃ।
সমুদ্রকুক্ষিমাশ্রিত্য দুর্গে প্রতিবসন্ত্যুত ॥৭২॥
তিস্রঃ কোট্যঃ সমাখ্যাতাস্তুল্যরূপবলপ্রভাঃ।
তাংস্তত্র জহি পার্থৈবং গুর্ব্বর্থস্তে ভবিষ্যতি ॥৭৩॥
ততো মাতলিসংযুক্তং ময়ূরসমরোমভিঃ।
হয়ৈরুপেতং প্রাদান্মে রথং দিব্যং মহাপ্রভম্ ॥৭৪॥
ববন্ধ চৈব মে মূর্দ্ধ্নি কিরীটমিদমুত্তমম্।
স্বরূপসদৃশঞ্চৈব প্রাদাদঙ্গবিভূষণম্ ॥৭৫॥

ভারতকৌমুদী

তত ইতি। বিষহ্যং বিশেষেণ শক্যম্, তন্ময়া কৃতমেবেতি নিবোধ ॥৭০॥

তত ইতি। বলবৃত্রহা ইন্দ্রঃ। অবিষহ্যম্ অশক্যম, কিঞ্চন কার্য্যম্ ॥৭১॥

নিবাতেতি। নিবাতানি শস্ত্রৈরভেদ্যানি কবচানি বর্ম্মাণি যেষাং তে. "নিবাতাবাশ্রয়াবাতো শস্ত্রাভেদ্যঞ্চ বর্ম্ম যৎ" ইত্যমরঃ। উতশব্দঃ পাদপূরণে ॥৭২॥

তিস্র ইতি। এবং তেষাং বধে কৃতে সতি, তে তব, গুর্ব্বর্থো গুরুদক্ষিণাদানম্ ॥৭৩॥

তত ইতি। হয়ৈরশ্বৈঃ। প্রাদাৎ ইন্দ্র ইতি শেষঃ। দিব্যং স্বর্গীয়ম্ ॥৭৪॥

রাজা! তাহার পর আমি দেবরাজকে এই কথা বলিলাম—"আমি যাহা করিতে সমর্থ হইব, তাহা করিয়াই রাখিয়াছি—মনে করুন" ॥৭০॥

রাজা! তদনন্তর ইন্দ্র হাস্য করিয়া আমাকে বলিলেন—"এখন ত্রিভুবনের মধ্যে কোন কার্য্যই তোমার অসাধ্য নাই ॥৭১॥

আমার শত্রু 'নিবাতকবচ'-নামক দানবেরা সমুদ্রের ভিতরে দুর্গে অবস্থান করিতেছে ॥৭২॥

তাহারা সংখ্যায় তিন কোটি এবং তাহাদের সকলেরই রূপ, বল ও তেজ সমান। পৃথানন্দন! তুমি সেইখানে যাইয়া তাহাদিগকে বধ কর, তাহা করিলেই তোমার গুরুদক্ষিণা দান করা হইবে" ॥৭৩॥

তাহার পর দেবরাজ আমাকে একখানি পরমসুন্দর স্বর্গীয় রথ প্রদান করিলেন; তাহার সারথি ছিলেন—মাতলি এবং বাহক ছিল—ময়ূরলোমের ন্যায় লোমযুক্ত অশ্ব ॥৭৪॥

(৭১)...নাবিষহ্যং তবাস্তীতি—বা ব কা, মা বিষহং তবাত্রাস্তি—পি। (৭৩)...তাংস্তত্র জহি কৌন্তেয়!—বা ব কা নি।

অভেদ্যং কবচঞ্চেদং স্পর্শরূপবদুত্তমম্ ।
অজরাং জ্যামিমাঞ্চাপি গাণ্ডীবে সমযোজয়ৎ ॥৭৬॥
ততঃ প্রায়ামহং তেন স্যন্দনেন বিরাজতা ।
যেনাজয়দ্দেবপতির্ব্বলিং বৈরোচনিং পুরা ॥৭৭॥
ততো দেবাঃ সর্ব্ব এব তেন শব্দেন বোধিতাঃ ।
মন্বানা দেবরাজং মাং সমাজগ্মুর্বিশাংপতে ! ॥৭৮॥
দৃষ্ট্বা চ মামপৃচ্ছন্ত কিং করিষ্যসি ফাল্গুন ! ।
তানব্রুবং যথাভূতমিদং কর্ত্তাস্মি সংযুগে ॥৭৯॥
নিবাতকবচানাস্তু প্রস্থিতং মাং বধৈষিণম্ ।
নিবোধত মহাভাগাঃ ! শিবঞ্চাশাস্ত মেহনঘাঃ ! ॥৮০॥

ভারতকৌমুদী

ববন্ধেতি । স্বরূপসদৃশং মমাকৃতিযোগ্যম্ ॥৭৫॥
অভেদ্যমিতি । স্পর্শরূপবদিতি প্রশংসায়াং বন্তুঃ । অজরাং ক্ষয়শূন্যাম্ ॥৭৬॥
তত ইতি । প্রায়াং প্রয়াণমকরবম্ । স্যন্দনেন রথেন ॥৭৭॥
তত ইতি । বোধিতা বিষয়ান্তরেভ্যো ব্যাবর্ত্তিতমনস্কাঃ । মন্বানা মন্যমানাঃ ॥৭৮॥
দৃষ্টেতি । হে ফাল্গুন ! অর্জ্জুন ! । যথাভূতং যথাবৃত্তম্ । সংযুগে যুদ্ধে ॥৭৯॥

ভারতভাবদীপঃ

বিষহং শক্যম্ ॥৭০—৭৬॥ প্রায়াং প্রয়াণং কৃতবান্ ॥৭৭—৭৯॥ আশাস্ত আশাধ্বম্ ॥৮০—৮৭॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একচত্বারিংশদধিক-
শততমোঽধ্যায়ঃ ॥১৪১॥

ক্রমে তিনি আমার মস্তকে এই উত্তম কিরীট বন্ধন করিয়া দিলেন এবং আমার আকৃতির যোগ্য অলঙ্কার প্রদান করিলেন ॥৭৫॥

আর অভেদ্য, সুখস্পর্শ, মনোহর ও উত্তম এই কবচটী দান করিলেন এবং গাণ্ডীবধনুতে এই অক্ষয় গুণ সংযুক্ত করিয়া দিলেন ॥৭৬॥

তদনন্তর—পূর্ব্বকালে দেবরাজ যে রথে আরোহণ করিয়া বিরোচনপুত্র বলিকে জয় করিয়াছিলেন, সেই দীপ্যমান রথে আরোহণ করিয়া আমি প্রস্থান করিলাম ॥৭৭॥

রাজা ! তাহার পর সেই রথশব্দে উদ্বুদ্ধ হইয়া দেবতারা সকলেই আমাকে দেবরাজ মনে করিয়া আগমন করিলেন ॥৭৮॥

এবং আমাকে দেখিয়া তাঁহারা জিজ্ঞাসা করিলেন—"অর্জ্জুন ! তুমি কি করিবে ?" । "আমি যুদ্ধে এই করিব" এইভাবে আমি তাঁহাদের নিকট যথাবৎ বৃত্তান্ত বলিলাম ॥৭৯॥

ততো বাগ্ভিঃ প্রশস্তাভিস্ত্রিদশাঃ পৃথিবীপতে!।
তুষ্টুবুর্মাং প্রসন্নাস্তে যথা দেবং পুরন্দরম্ ॥৮১॥
রথেনানেন মঘবান্ জিতবান্ শম্বরং যুধি।
নমুচিং বলবৃত্রৌ চ প্রহ্লাদনরকাবপি ॥৮২॥
বহূনি চ সহস্রাণি প্রযুতান্যর্ব্বুদানি চ।
রথেনানেন দৈত্যানাং জিতবান্ মঘবা যুধি ॥৮৩॥
ত্বমপ্যনেন কৌন্তেয়! নিবাতকবচান্ রণে।
বিজেতা যুধি বিক্রম্য পুরেব মঘবান্ বশী ॥৮৪॥
অয়ঞ্চ শঙ্খপ্রবরো যেন জেতাসি দানবান্।
অনেন বিজিতা লোকাঃ শক্রেণাপি মহাত্মনা ॥৮৫॥

ভারতকৌমুদী

নিবাতেতি। শিবং মঙ্গলম্, আশাস্ত আশাধ্বম্ আশীর্বিষয়ং কুরুত ॥৮০॥
তত ইতি। ত্রিদশাস্তে দেবাঃ। তুষ্টুবুঃ, মহাবীরত্বাবধারণাদিত্যাশয়ঃ ॥৮১॥
রথেনেতি। মঘবান্ ইন্দ্রঃ। শম্বরাদয়স্তত্তদাখ্যা অসুরাঃ ॥৮২॥
বহূনীতি। প্রযুতানি নিযুতানি। বস্তুতস্তু বহুত্বমাত্রপরমেতৎ সর্ব্বম্ ॥৮৩॥
ত্বমিতি। বশী জিতেন্দ্রিয়স্ত্বমপীতি সম্বন্ধঃ। বিজেতা বিজেষ্যসে ॥৮৪॥

(আরও বলিলাম যে,) "মহাভাগ নিষ্পাপ দেবগণ! আপনারা অবগত হউন যে, আমি নিবাতকবচ দানবগণকে বধ করিবার ইচ্ছায় প্রস্থান করিয়াছি; সুতরাং আপনারা আমার উপরে শুভাশীর্ব্বাদ করুন" ॥৮০॥

রাজা! তাহার পর দেবতারা প্রসন্ন হইয়া প্রশস্ত বাক্যদ্বারা দেবরাজের তুল্যই আমার স্তব করিলেন (বলিলেন)—॥৮১॥

"ইন্দ্র এই রথে আরোহণ করিয়াই যুদ্ধে শম্বর, নমুচি, বল, বৃত্র, প্রহ্লাদ ও নরকাসুরকে জয় করিয়াছিলেন ॥৮২॥

এবং ইন্দ্র এই রথে আরোহণ করিয়াই যুদ্ধে সহস্র সহস্র, নিযুত নিযুত ও অর্ব্বুদ অর্ব্বুদ অন্য দৈত্যদিগকে জয় করিয়াছিলেন ॥৮৩॥

কুন্তীনন্দন! তুমি জিতেন্দ্রিয়; সুতরাং তুমিও পূর্ব্বকালে ইন্দ্রের মত যুদ্ধে বিক্রম প্রকাশ করিয়া সেই যুদ্ধে নিবাতকবচদিগকে জয় করিবে ॥৮৪॥

আমরা এই উৎকৃষ্ট শঙ্খটী দিতেছি; যাহা দ্বারা তুমি দানবদিগকে জয় করিবে। মহাত্মা ইন্দ্রও এই শঙ্খদ্বারাই সমস্ত জগৎ জয় করিয়াছিলেন" ॥৮৫॥

(৮১) প্রথমার্দ্ধং বা ব কা পি নাস্তি।

প্রদীয়মানং দেবৈস্তং দেবদত্তং জলোদ্ভবম্ ।
প্রত্যগৃহ্নং জয়ায়ৈনং স্তূয়মানস্তদাহমরৈঃ ॥৮৬॥
সশঙ্খঃ কবচী বাণী প্রগৃহীতশরাসনঃ ।
দানবালয়মত্যুগ্রং প্রয়াতোঽস্মি যুযুৎসয়া ॥৮৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে অর্জ্জুনবাক্যে একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ।

—:*:—

অর্জ্জুন উবাচ ।

ততোঽহং স্তূয়মানশ্চ তত্র তত্র মহর্ষিভিঃ ।
অপশ্যমুদধিং ভীমমপাংপতিমথাব্যয়ম্ ॥১॥

---

ভারতকৌমুদী

অয়মিতি । অয়ঞ্চ শঙ্খপ্রবরো দীয়ত ইতি শেষঃ । জেতাসি জেষ্যসি ॥৮৫॥

প্রেতি । দেবদত্তং নাম । এনং শঙ্খপ্রবরম্ ॥৮৬॥

সেতি । বাণী প্রভূতবাণশালী । যুযুৎসয়া যোদ্ধুমিচ্ছয়া ॥৮৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে একচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি । ভীমং হিংস্রজন্তুপূর্ণত্বাদদৃশ্যপরপারত্বাচ্চ । অব্যয়মশোষ্যম্ ॥১॥

---

এইরূপ বলিয়া দেবতারা তখন জলোৎপন্ন 'দেবদত্ত'-নামক সেই শঙ্খটী দান করিলেন ; আমিও জয়লাভের জন্য ইহা গ্রহণ করিলাম ॥৮৬॥

তাহার পর শঙ্খ, কবচ, বাণ ও ধনু ধারণ করিয়া যুদ্ধ করিবার ইচ্ছায় আমি—অতিভয়ঙ্কর দানববাসস্থানের দিকে প্রস্থান করিলাম" ॥৮৭॥

—:*:—

অর্জ্জুন বলিলেন—"তাহার পর সেই সেই স্থানে মহর্ষিরা আমার স্তব করিলেন ; তৎপরে আমি যাইয়া ভীষণ, অশোষণীয় ও জলরাশিস্বরূপ সমুদ্র দেখিতে পাইলাম ॥১॥

---

* '...অষ্টষষ্ট্যধিক...'—বা ব কা, '...উনসপ্তত্যধিক...'—পি, '...সপ্তত্যধিক...'—নি ।

ফেনবন্তঃ প্রকীর্ণাশ্চ সংহতাশ্চ সমুত্থিতাঃ।
ঊর্ম্ময়শ্চাত্র দৃশ্যন্তে বল্গন্ত ইব পর্ব্বতাঃ ॥২॥
নাবঃ সহস্রশস্তত্র রত্নপূর্ণাঃ সমন্ততঃ।
তিমিঙ্গিলাঃ কচ্ছপাশ্চ তথা তিমিতিমিঙ্গিলাঃ ॥৩॥
মকরাশ্চাত্র দৃশ্যন্তে জলে মগ্না ইবাদ্রয়ঃ।
শঙ্খানাঞ্চ সহস্রাণি মগ্নান্যপ্সু সমন্ততঃ ॥৪॥
দৃশ্যন্তে স্ম যথা রাত্রৌ তারাস্তন্বভ্রসংবৃতাঃ।
তথা সহস্রশস্তত্র রত্নসংঘাঃ প্লবন্ত্যত ॥৫॥
বায়ুশ্চ ঘূর্ণতে ভীমস্তদদ্ভুতমিবাভবৎ।
তমুদীক্ষ্য মহাবেগং মহাম্ভোনিধিমুত্তমম্ ॥৬॥

ভারতকৌমুদী

ফেনেতি। প্রকীর্ণা বিশ্লিষ্টাঃ, সংহতা মিলিতাঃ। বল্গন্তো নৃত্যন্তঃ ॥২॥

নাব ইতি। তিমির্মৎস্যবিশেষঃ। "অস্তি মৎস্যস্তিমির্নাম শতযোজনবিস্তৃতঃ। তিমিঙ্গিলগিলোঽপ্যস্তি তদ্গিলোঽপ্যস্তি রাঘবঃ॥" ইতি কাতন্ত্রপঞ্জীধৃতং বচনম্। তিমিঙ্গিলস্য শুভ্রকৃষ্ণভেদেন দ্বৈবিধ্যাৎ পৃথগুক্তিঃ ॥৩॥

মকরা ইতি। অদ্রয়ঃ পর্ব্বতাঃ। অপ্সু জলে ॥৪॥

দৃশ্যন্ত ইতি। তনুভিরল্পৈঃ অভ্রৈর্মেঘৈঃ সংবৃতাঃ। প্লবন্তি প্লবন্তে ॥৫॥

বায়ুরিতি। তদ্বায়ুঘূর্ণনম্। নিপত্য গগনাৎ। অতএবায়ং রথো বিমান এব।

ভারতভাবদীপঃ

ততোঽহমিতি ॥১—২॥ তিমির্মৎস্যস্তং গিলতি মহামৎস্যস্তিমিঙ্গিলঃ, তমপি গিলতীতি তিমিতিমিঙ্গিলঃ তিমিরিব গিলনীয়স্তিমিঙ্গিলো যস্যেতি বিগ্রহঃ ॥৩—৫॥ ঘূর্ণতে ভ্রমতি

---

ক্রমে তাহাতে দেখিলাম—ফেনশালী পর্ব্বতপ্রমাণ তরঙ্গ সকল বিশ্লিষ্টভাবে ও সম্মিলিতভাবে উত্থিত হইয়া যেন নৃত্য করিতেছে ॥২॥

রত্নপূর্ণ সহস্র সহস্র নৌকা, কচ্ছপ, তিমি, শুভ্র তিমিঙ্গিল ও কৃষ্ণ তিমিঙ্গিল সকল দিকেই বিচরণ করিতেছিল ॥৩॥

তাহাতে আরও দেখিলাম—পর্ব্বতের ন্যায় বহুতর মকর এবং সহস্র সহস্র শঙ্খ জলমগ্ন অবস্থায় সকল দিকে বিচরণ করিতেছে ॥৪॥

রাত্রিতে অল্পমেঘাবৃত নক্ষত্রসমূহ যেমন দেখা যায়, তেমনই দেখিলাম—সমুদ্রের অল্পজলের তল দিয়া সহস্র সহস্র রত্ন ভাসিয়া বেড়াইতেছে ॥৫॥

এবং বায়ু ভয়ঙ্করভাবে ঘুরিতেছিল; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইতে লাগিল। ক্রমে সেই মহাবেগশালী ও বিশাল মহাসমুদ্র দেখিয়া, নিকটে

---

(২) ফেনবত্যঃ প্রকীর্ণাশ্চ—বা ব কা নি। (৬)…সর্ব্বাম্ভোনিধিমুত্তমম্—বা ব কা নি।

অপশ্যং দানবাকীর্ণং তদ্দৈত্যপুরমন্তিকাৎ।
তত্র বৈ মাতলিস্তূর্ণং নিপত্য পৃথিবীতলে ॥৭॥
রথং তস্ত সমাশ্লিষ্য প্রাদ্রবদ্রথযোগবিৎ।
নাদয়ন্ রথঘোষেণ তৎ পুরং সমুপাদ্রবৎ ॥৮॥ (বিশেষকম্)
রথঘোষস্তু তং শ্রুত্বা স্তনয়িত্নোরিবাম্বরে।
মন্বানা দেবরাজং মাম্‌াবিগ্না দানবাভবন্ ॥৯॥
সর্ব্বে সম্ভ্রান্তমনসঃ শরচাপধরাঃ স্থিতাঃ।
তথাঽসিশূলপরশু গদামুষলপাণয়ঃ ॥১০॥
ততো দ্বারাণি পিদধুর্দানবাস্ত্রস্তচেতসঃ।
সংবিধায় পুরে রক্ষাং ন স্ম কশ্চন দৃশ্যতে ॥১১॥
ততঃ শঙ্খমুপাদায় দেবদত্তং মহাস্বনম্।
পুরমাসুরমাশ্লিষ্য প্রাধমং তমহং শনৈঃ ॥১২॥

ভারতকৌমুদী

রথং রথদণ্ডবিশেষম্, সমাশ্লিষ্য ধৃত্বা, অন্যথা তস্য বিচলনসম্ভব ইতি ভাবঃ। প্রাদ্রবৎ দ্রুতমগচ্ছৎ, রথযোগবিৎ দ্রুতরথচালনোপায়জ্ঞঃ ॥৬-৮॥

রথেতি। স্তনয়িত্নোর্মেঘস্য। দানবাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৯॥

সর্ব্ব ইতি। সম্ভ্রান্তমনসো বিচলিতচিত্তাঃ। স্থিতা দানবা ইত্যনুকর্ষঃ ॥১০॥

তত ইতি। পিদধুঃ আববন্ধুঃ। সংবিধায় সংবিধাতুমভিলষ্য ॥১১॥

দানবগণে পরিপূর্ণ সেই দানবনগর দেখিতে পাইলাম। তখন রথচালনের উপায়াভিজ্ঞ মাতলি সত্বর ভূতলে পতিত হইয়া, রথদণ্ড ধারণ করিয়া দ্রুত গমন করিতে লাগিলেন এবং রথের শব্দে সমস্ত দিক্ নিনাদিত করিয়া সেই নগরের নিকট উপস্থিত হইলেন ॥৬—৮॥

তখন দানবেরা আকাশে মেঘের শব্দের ন্যায় সেই রথের শব্দ শুনিয়া আমাকে দেবরাজ মনে করিয়া উদ্বিগ্ন হইল ॥৯॥

এবং তাহারা সকলেই অস্থিরচিত্ত হইয়া ধনু, বাণ, তরবারি, শূল, পরশু, গদা ও মুষল ধারণ করিয়া অবস্থান করিতে লাগিল ॥১০॥

তাহার পর কতকগুলি দানব ভীত হইয়া নগরটাকে রক্ষা করিবার জন্য তাহার দ্বারগুলি আবদ্ধ করিয়া দিল; তাহাতে কাহাকেও দেখা যাইতে লাগিল না ॥১১॥

(৮) রথং তস্ত সমালক্ষ্য—বা ব কা নি। (১১)…ন স্ম কিঞ্চন দৃশ্যতে—কা। (১২)… পরমাং মুদমাশ্রিত্য প্রাধমং তং শনৈরহম্—বা ব কা নি।

স তু শব্দো দিবং লব্ধ্বা প্রতিশব্দমজীজনৎ।
বিত্রেসুশ্চ নিলিল্যুশ্চ ভূতানি সুমহান্ত্যপি ॥১৩॥
ততো নিবাতকবচাঃ সর্ব্ব এব সমন্ততঃ।
দংশিতা বিবিধৈস্ত্রাণৈর্বিচিত্রায়ুধপাণয়ঃ ॥১৪॥
আয়সৈশ্চ মহাশূলৈর্গদাভির্মুষলৈরপি।
পট্টিশৈঃ করবালৈশ্চ রথচক্রৈশ্চ ভারত! ॥১৫॥
শতঘ্নীভির্ভুষুণ্ডীভিঃ খড়্গৈশ্চিত্রৈঃ স্বলঙ্কৃতৈঃ।
প্রগৃহীতৈর্দিতেঃ পুত্রাঃ প্রাদুরাসন্ সহস্রশঃ ॥১৬॥ (বিশেষকম্)
ততো বিচার্য্য বহুশো রথমার্গেষু তান্ হয়ান্।
প্রাচোদয়ৎ সমে দেশে মাতলির্ভরতর্ষভ! ॥১৭॥

ভারতকৌমুদী

তত ইতি। দেবদত্তং নাম দেবৈর্দত্তপূর্ব্বং বা। আশ্লিষ্য প্রায়েণালিঙ্গ্য ॥১২॥

স ইতি। দিবমাকাশম্। নিলিল্যুর্ল্কায়িতানি বভূবুঃ. ভূতানি প্রাণিনঃ ॥১৩॥

তত ইতি। দংশিতা আবৃতদেহাঃ, ত্রাণৈর্বর্ম্মভিঃ। আয়সৈর্লৌহময়ৈঃ। পট্টিশাদীনি তদানীং প্রসিদ্ধান্যস্ত্রাণি। প্রাদুরাসন্ প্রকাশিতা অভবন্ ॥১৪—১৬॥

ভারতভাবদীপঃ

॥৬॥ নিপত্য গত্বা, পৃথিবীতলে পাতালে ॥৭॥ আলক্ষ্য সর্ব্বসম্পদুপেতমিতি শেষঃ। আশ্লিষ্যেতি পাঠে ভূমাববতীর্য্য নিম্নস্থং রথচক্রং দৃঢ়মাশ্লিষ্য উন্নীতবানিত্যর্থঃ। প্রাদ্রবৎ প্রকর্ষেণ বেগবানভূৎ ॥৮—১২॥ দিবং স্তব্ধা আকাশং বাপ্য ॥১৩॥ দংশিতাঃ সন্নদ্ধাঃ, ত্রাণৈঃ

তদনন্তর আমি সেই অসুরপুরের অতিনিকটে যাইয়া, মহাশব্দকারী দেবদত্ত সেই শঙ্খ লইয়া, ধীরে ধীরে তাহার ধ্বনি করিলাম ॥১২॥

তখন সেই শব্দ আকাশে উঠিয়া প্রতিশব্দ উৎপাদন করিল; তাহাতে বড় বড় প্রাণীরাও ভীত ও লুক্কায়িত হইল ॥১৩॥

ভরতনন্দন! তাহার পর 'নিবাতকবচ'-নামক সহস্র সহস্র দৈত্যেরা সকলেই নানাবিধ বর্ম্মে আবৃতদেহ হইয়া লৌহময় মহাশূল, গদা, মুষল, পট্টিশ, করবাল, রথচক্র, শতঘ্নী, ভুষুণ্ডী ও সুশোভিত বিচিত্র তরবারি ধারণ করিয়া এবং অন্যান্য নানাবিধ অস্ত্র হস্তে লইয়া সকল দিক্ হইতে আবির্ভূত হইল ॥১৪—১৬॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর মাতলি বহুবিধ বিবেচনা করিয়া সমতল ভূমিতে রথের পথে সেই অশ্বাকৃতি যন্ত্রগুলিকে চালিত করিলেন ॥১৭॥

(১৩)…দিবং স্তব্ধ্বা—বা ব কা নি। (১৪)…সর্ব্ব এব স্বলঙ্কৃতাঃ—বা ব কা নি।

তেন তেষাং প্রণুন্নানামাশুত্বাচ্ছীঘ্রগামিনাম্ ।
নাস্মপশ্যং তদা কিঞ্চিত্তন্মেঽদ্ভুতমিবাভবৎ ॥১৮॥
ততস্তে দানবাস্তত্র বাদিত্রাণি সহস্রশঃ ।
বিকৃতস্বররূপাণি ভৃশং সর্ব্বাণ্যবাদয়ন্ ॥১৯॥
তেন শব্দেন সহসা সমুদ্রে পর্ব্বতোপমাঃ ।
আপ্লবন্ত গতৈঃ সর্ব্বৈর্মৎস্যাঃ শতসহস্রশঃ ॥২০॥
ততো বেগেন মহতা দানবা মামুপাদ্রবন্ ।
বিমুঞ্চন্তঃ শিতান্ বাণান্ শতশোঽথ সহস্রশঃ ॥২১॥
স সম্প্রহারস্তুমুলস্তেষাং মম চ ভারত ! ।
অবর্ত্তত মহাঘোরো নিবাতকবচান্তকঃ ॥২২॥

ভারতকৌমুদী

তত ইতি। হয়ান্ অশ্বান্ অশ্বাকৃতীনি যন্ত্রাণি। সমে সমতলে ॥১৭॥
তেনেতি। তেন মাতলিনা, প্রণুন্নানাং চালিতানাম্, তেষাং হয়াকৃতিযন্ত্রাণাম্ ॥১৮॥
তত ইতি। বাদিত্রাণি বাদ্যানি। ভৃশমবাদয়ন্ ॥১৯॥
তেনেতি। আপ্লবন্ত জলোপরি প্লবন্তে স্ম, সর্ব্বৈর্ধৈর্য্যৈঃ ॥২০॥
তত ইতি। উপাদ্রবন্ অভ্যধাবন্। বিমুঞ্চন্তো নিক্ষিপন্তঃ ॥২১॥
স ইতি। সম্প্রহারো যুদ্ধম্, তেষাং দানবানাম্ ॥২২॥

মাতলিচালিত শীঘ্রগামী সেই যন্ত্রগুলির বেগে তখন আমি কোন বস্তুই যথার্থভাবে দেখিতে পারিলাম না ; তাহা যেন আমার আশ্চর্য্য বলিয়া বোধ হইল ॥১৮॥

তাহার পর সেখানে সেই দানবেরা বিকৃতস্বর ও বিকৃতাকৃতি সর্ব্বপ্রকার সহস্র সহস্র বাদ্য অত্যন্ত বলের সহিত বাজাইতে লাগিল ॥১৯॥

সেই শব্দে শত শত ও সহস্র সহস্র পর্ব্বতপ্রমাণ মৎস্য সহসা অধীর হইয়া সমুদ্রের জলের উপরে ভাসিতে থাকিল ॥২০॥

তাহার পর শত শত ও সহস্র সহস্র দানব নিশিত বাণসমূহ নিক্ষেপ করিতে করিতে আমার দিকে মহাবেগে ধাবিত হইল ॥২১॥

ভরতনন্দন ! তখন তাহাদের ও আমার সেই তুমুল যুদ্ধ চলিতে লাগিল ; ক্রমে তাহা অতিভয়ঙ্কর ও নিবাতকবচনাশক হইয়া উঠিল ॥২২॥

(২০)···আপ্লায়ন্ত গতৈঃ সর্ব্বৈঃ—কা, ···আপ্লবন্তি গতৈঃ সর্ব্বৈঃ—পি। (২২)···আবর্ত্তত মহাঘোরঃ—বা ব কা, ···অবর্দ্ধত মহাঘোরঃ—পি।

ততো দেবর্ষয়শ্চৈব দানবর্ষিগণাশ্চ যে।
ব্রহ্মর্ষয়শ্চ সিদ্ধাশ্চ সমাজগ্মুর্মহামৃধে ॥২৩॥
তে বৈ মামনুরূপাভির্মধুরাভির্জয়ৈষিণঃ।
অস্তুবন্ মুনয়ো বাগ্‌ভির্যথেন্দ্রং তারকাময়ে ॥২৪॥
ততো নিবাতকবচাঃ সর্ব্বে বেগেন ভারত !।
অভ্যদ্রবন্ মাং সহিতাঃ প্রগৃহীতায়ুধা রণে ॥২৫॥
আচ্ছাদ্য রথপন্থানমাক্রোশন্তো মহাবলাঃ।
আবৃত্য সর্ব্বতস্তে মাং শরবর্ষৈরবাকিরন্ ॥২৬॥
ততোঽপরে মহাবীর্য্যাঃ শূলপট্টিশপাণয়ঃ।
শূলানি চ ভুষুণ্ডীশ্চ মুমুচুর্দানবা ময়ি ॥২৭॥

ভারতকৌমুদী

তত ইতি। মহামৃধে মহাযুদ্ধে সমাজগ্মুস্তদ্দর্শনায়েতি ভাবঃ ॥২৩॥
ত ইতি। তারকস্ত তারকাসুরস্ত আময়ে পীড়ায়াং তৎকৃতযুদ্ধ ইত্যর্থঃ ॥২৪॥
তত ইতি। অভ্যদ্রবন্ অভ্যধাবন্, সহিতাঃ সম্মিলিতাঃ সন্তঃ ॥২৫॥
আচ্ছাদ্যেতি। রথপন্থানং মদীয়রথপথম্। অদন্তত্বাভাব আর্ষঃ ॥২৬॥
তত ইতি। মুমুচুঃ নিচিক্ষিপুঃ, ময়ি মমোপরি ॥২৭॥

ভারতভাবদীপঃ

কবচৈঃ ॥১৪—১৯॥ আপ্লবস্ত পলায়নং কৃতবন্তঃ, গতৈঃ সর্ব্বৈর্বিগতাভির্বুদ্ধিভিরুপলক্ষিতা ভ্রান্তা ইত্যর্থঃ ॥২০—২৩॥ তারকাময়ে তারার্থে সংগ্রামে ॥২৪॥ শতাঃ শতানি অযুত-

তদনন্তর যাঁহারা দেবর্ষি, দানবর্ষি, ব্রহ্মর্ষি ও সিদ্ধ ছিলেন, তাঁহারা সেই মহাযুদ্ধ দেখিবার জন্য আগমন করিলেন ॥২৩॥

সেই জয়াভিলাষী মুনিরা পূর্ব্বকালে তারকাসুরের যুদ্ধের সময়ে অনুরূপ মধুর বাক্যে ইন্দ্রের যেমন স্তব করিয়াছিলেন, তেমন আমারও স্তব করিতে লাগিলেন ॥২৪॥

ভরতনন্দন! তাহার পর অস্ত্রধারী নিবাতকবচেরা সকলেই সম্মিলিত হইয়া যুদ্ধস্থানে বেগে আমার প্রতি ধাবিত হইল ॥২৫॥

ক্রমে সেই মহাবল দানবেরা সকল দিক্ হইতে আমাকে পরিবেষ্টনপূর্ব্বক আমার রথের পথ রুদ্ধ করিয়া তর্জ্জন-গর্জ্জন করিতে থাকিয়া বাণবর্ষণদ্বারা আমাকে আবৃত করিল ॥২৬॥

(২৪) শ্লোকাৎ পরম্ '…একোনসপ্তত্যধিক…অর্জ্জুন উবাচ'—বা ব কা, '…সপ্তত্যধিক… অর্জ্জুন উবাচ'—পি, '…একসপ্তত্যধিক…অর্জ্জুন উবাচ'—নি।

তচ্ছূলবর্ষং সুমহদ্‌গদাশক্তিসমাকুলম্ ।
অনিশং সৃজ্যমানং তৈরপতন্মদ্রথোপরি ॥২৮॥
অন্যে মামভ্যধাবন্ত নিবাতকবচা যুধি ।
শিতশস্ত্রায়ুধা রৌদ্রাঃ কালরূপাঃ প্রহারিণঃ ॥২৯॥
তানহং বিবিধৈর্ব্বাণৈর্ব্বেগবদ্ভিরজিহ্মগৈঃ ।
গাণ্ডীবমুক্তৈরভ্যঘ্নমেকৈকং দশভির্ম্মৃধে ॥৩০॥
তে কৃতা বিমুখাঃ সর্ব্বে মৎপ্রমুক্তৈঃ শিলীমুখৈঃ ।
ততো মাতলিনা তূর্ণং হয়াস্তে সম্প্রচোদিতাঃ ॥৩১॥
মার্গান্ বহুবিধাংস্তত্র বিচেরুর্বাতরংহসঃ ।
সুসংযতা মাতলিনা প্রামথ্নন্ত দিতেঃ সুতান্ ॥৩২॥

---

ভারতকৌমুদী

তদিতি। অনিশং নিরন্তরম্, সৃজ্যমানং নিক্ষিপ্যমাণম্ ॥২৮॥
অন্য ইতি। সন্নিধৌ প্রহারসাধনং শস্ত্রম্, দূরে প্রহারসাধনন্ত্বায়ুধম্ ॥২৯॥
তানিতি। অজিহ্মগৈঃ সরলগামিভিঃ। অভ্যঘ্নম্ অভ্যতাড়য়ম্, মৃধে যুদ্ধে ॥৩০॥
ত ইতি। শিলীমুখৈর্বাণৈঃ। হয়া হয়াকারযন্ত্রাণি, সম্প্রচোদিতাশ্চালিতাঃ ॥৩১॥
মার্গানিতি। বাতরংহসো বায়ুবেগা হয়া হয়াকারযন্ত্রাণীত্যর্থঃ ॥৩২॥

---

এবং শূল ও পট্টিশধারী মহাবল অন্য দানবেরা আমার উপরে শূল ও ভুযুণ্ডী নিক্ষেপ করিতে লাগিল ॥২৭॥

দানবনিক্ষিপ্ত গদা ও শক্তিসংসৃষ্ট সেই গুরুতর শূলবৃষ্টি অনবরত আমার রথের উপরে পড়িতে লাগিল ॥২৮॥

এবং শিলাশাণিত শস্ত্র ও অস্ত্রধারী, প্রহারকারী ও যমের ন্যায় ভয়ঙ্করমূর্ত্তি আরও কতকগুলি নিবাতকবচদানব যুদ্ধে আমার দিকে ধাবিত হইল ॥২৯॥

তখন আমি গাণ্ডীবনিক্ষিপ্ত, বেগবান্ ও সরলগামী নানাবিধ দশ দশটী বাণদ্বারা তাহাদের প্রত্যেককে তাড়ন করিলাম ॥৩০॥

আমার নিক্ষিপ্ত সেই বাণগুলি তাহাদের সকলকেই পরাঙ্মুখ করিল। তাহার পর মাতলি সত্বর সেই অশ্বাকৃতি যন্ত্রগুলিকে চালাইয়া দিলেন ॥৩১॥

বায়ুর ন্যায় বেগবান্ সেই যন্ত্রগুলি নানাবিধ পথে বিচরণ করিতে লাগিল এবং মাতলিকর্ত্তৃক সুচালিত হইয়া দৈত্যগণকে মথিত করিতে থাকিল ॥৩২॥

---

(৩০)...একৈকং দশভিঃ শরৈঃ—পি। (৩১)...মৎপ্রযুক্তৈঃ শিলাশিতৈঃ—বা ব কা নি।
(৩২) রথমার্গান্ বহুবিধান্—পি।

শতং শতাস্তে হরয়স্তস্মিন্ যুক্তা মহারথে।
তদা মাতলিনা যত্তা ব্যচরন্নল্পকা ইব ॥৩৩॥
তেষাং চরণপাতেন রথনেমিস্বনেন চ।
মম বাণনিপাতৈশ্চ হতাস্তে শতশোঽসুরাঃ ॥৩৪॥
গতাসবস্তথৈবান্যে প্রগৃহীতশরাসনাঃ।
হতসারথয়স্তত্র ব্যকৃষ্যন্ত তুরঙ্গমৈঃ ॥৩৫॥
তে দিশো বিদিশঃ সর্ব্বে প্রতিরুধ্য প্রহারিণঃ।
অভ্যঘ্নন্ বিবিধৈঃ শস্ত্রৈস্ততো মে ব্যথিতং মনঃ ॥৩৬॥
ততোঽহং মাতলের্বীর্য্যমপশ্যং পরমাদ্ভুতম্।
অশ্বাংস্তথা বেগবতো যদযত্নাদধারয়ৎ ॥৩৭॥

ভারতকৌমুদী

শতমিতি। শতং শতা দশসহস্রসংখ্যকাঃ, হরয়োঽশ্বাস্তদাকারযন্ত্রাণি। যত্তা যত্নাচ্চালিতাঃ। অল্পকা অল্পসংখ্যকা ইব ব্যচরন্, চালনকৌশলাদিতি ভাবঃ ॥৩৩॥

তেষামিতি। চরণপাতেন নিম্নদেশাঘাতেন, রথনেমিস্বনেন রথচক্রপ্রান্তশব্দেন ॥৩৪॥

গতেতি। গতাসবো নির্গতপ্রাণাঃ, প্রগৃহীতশরাসনা ধৃতধনুষঃ ॥৩৫॥

ত ইতি। অভ্যঘ্নন্ মামিতি শেষঃ। ব্যথিতম্ উদ্বিগ্নমভবৎ ॥৩৬॥

তত ইতি। অশ্বান্ অশ্বাকারযন্ত্রাণি। অযত্নাদেব ॥৩৭॥

---

সেই রথযুক্ত দশসহস্র অশ্বাকৃতি যন্ত্র মাতলিকর্তৃক যত্নে সঞ্চালিত হইয়া তখন অল্পসংখ্যকের ন্যায় বিচরণ করিতে লাগিল ॥৩৩॥

সেই যন্ত্রগুলির নিম্নদেশের আঘাতে, রথচক্রের শব্দে এবং আমার বাণাঘাতে শত শত দানব নিহত হইতে থাকিল ॥৩৪॥

সেই যুদ্ধে অন্য ধনুর্দ্ধর দানবগণ আমার আঘাতে প্রাণহীন হইলে এবং তাহাদের সারথি সকল নিহত হইলে, তাহাদের অশ্বগুলিই তাহাদিগকে টানিয়া লইয়া যাইতে লাগিল ॥৩৫॥

তখন সেই দানবযোদ্ধারা সকলে দিক্ ও বিদিক্ অবরুদ্ধ করিয়া নানাবিধ অস্ত্রদ্বারা আমাকে আঘাত করিতে লাগিল; তাহাতে আমার মন উদ্বিগ্ন হইল ॥৩৬॥

তাহার পর আমি মাতলির অত্যন্ত অদ্ভুত শক্তি দর্শন করিলাম। যেহেতু তিনি বিশেষ যত্ন না করিয়াই সেইরূপ বেগবান্ অশ্বাকৃতি যন্ত্রগুলিকে ধারণ করিয়া রহিলেন ॥৩৭॥

---

(৩৭)...তথা বেগবতো বাহান্ যত্নাৎ পুনরধারয়ৎ—পি।

ততোহহং লঘুভিশ্চিত্রৈরস্ত্রৈস্তানসুরান্ রণে।
চিচ্ছেদ সায়ুধান্ রাজন্! শতশোহথ সহস্রশঃ ॥৩৮॥
এবং মে চরতস্তত্র সর্ব্বযত্নেন শক্রহন্!।
প্রীতিমানভবদ্বীরো মাতলিঃ শক্রসারথিঃ ॥৩৯॥
বধ্যমানাস্ততস্তেস্তু হয়ৈস্তেন রথেন চ।
অগমন্ প্রক্ষয়ং কেচিন্ন্যবর্ত্তন্ত তথাহপরে ॥৪০॥
স্পর্দ্ধমানা ইবাস্মাভির্নিবাতকবচা রণে।
শরবর্ষৈঃ শরার্ত্তা মাং মহদ্ভিঃ প্রত্যবারয়ন্ ॥৪১॥
ততোহহং লঘুভিশ্চিত্রৈর্ব্রহ্মাস্ত্রপরিমন্ত্রিতৈঃ।
ব্যধমং সায়কৈরাশু শতশোহথ সহস্রশঃ ॥৪২॥

ভারতকৌমুদী

তত ইতি। লঘুভিঃ দ্রুতনিক্ষিপ্তৈঃ, চিত্রৈর্নানাবিধৈঃ ॥৩৮॥
এবমিতি। হে শক্রহন্নিতি যুধিষ্ঠিরসম্বোধনম্ ॥৩৯॥
বধ্যেতি। হয়ৈরশ্বৈঃ অশ্বাকারযন্ত্রৈরিত্যর্থঃ। প্রক্ষয়ং বিনাশম্ ॥৪০॥
স্পর্দ্ধেতি। শরার্ত্তা মদ্বাণপীড়িতা নিবাতকবচা ইতি সম্বন্ধঃ ॥৪১॥
তত ইতি। লঘুভির্দ্রুতক্ষিপ্তৈঃ, ব্রহ্মাস্ত্রবৎ পরিমন্ত্রিতৈঃ। ব্যধমম্ অতাড়য়ম্ ॥৪২॥

ভারতভাবদীপঃ

মিত্যর্থঃ। হরয়োহশ্বাঃ, শাস্তাঃ পরীক্ষিতাঃ। শমেরালোচনার্থান্নিষ্ঠা ॥৩৩-৩৭॥ চিচ্ছেদ অহমিতি শেষঃ। পরোক্ষার্থলিট্প্রয়োগেনাজানতৈব ময়া এনৎ কৃতমিতি শত্রূণামত্যন্তাপকর্ষঃ সূচিতঃ ॥৩৮-৪০॥ অস্মাভিঃ পূজায়াং বহুত্বম্ অশ্বাদ্যপেক্ষয়া বা ॥৪১॥ লঘুভিঃ

রাজা! তদনন্তর আমি দ্রুতনিক্ষিপ্ত নানাবিধ অস্ত্রদ্বারা শত শত ও সহস্র সহস্র অস্ত্রধারী দানবকে যুদ্ধে ছেদন করিয়া ফেলিলাম ॥৩৮॥

শত্রুনাশক রাজা! আমি এইভাবে সর্ব্বপ্রযত্নে সেই যুদ্ধে বিচরণ করিতে লাগিলে, ইন্দ্রসারথি বীর মাতলি আমার উপরে সন্তুষ্ট হইলেন ॥৩৯॥

তাহার পর সেই অশ্বাকৃতি যন্ত্রের ও সেই রথের আঘাতে আহত হইয়া কতকগুলি দানব বিনষ্ট হইল এবং অপর দানবগুলি পরাঙ্মুখ হইল ॥৪০॥

এবং অন্য নিবাতকবচেরা আমার বাণে পীড়িত হইয়া, আমার সহিতই যেন স্পর্দ্ধা করিতে থাকিয়া, বিশাল বাণবৃষ্টিদ্বারা আমাকে বারণ করিতে লাগিল ॥৪১॥

তদনন্তর আমি—ব্রহ্মাস্ত্রের ন্যায় অভিমন্ত্রিত ও দ্রুতনিক্ষিপ্ত নানাবিধ বাণদ্বারা শত শত ও সহস্র সহস্র দানবকে সত্বর সত্বর তাড়ন করিতে লাগিলাম ॥৪২॥

ততঃ সম্পীড্যমানাস্তে ক্রোধাবিষ্টা মহাসুরাঃ।
অপীড়য়ন্ মাং সহিতাঃ শক্তিশূলাসিবৃষ্টিভিঃ ॥৪৩॥
ততোঽহমস্ত্রমাতিষ্ঠং পরমং তিগ্মতেজসম্।
দয়িতং দেবরাজস্য মাধবং নাম ভারত! ॥৪৪॥
ততঃ খড়্গাংশ্চ শূলাংশ্চ শরাংশ্চৈব সহস্রশঃ।
অস্ত্রবীর্য্যেণ মহতা তৈর্মুক্তানহমচ্ছিনম্ ॥৪৫॥
ছিত্ত্বা প্রহরণান্যেষাং ততস্তানপি সর্ব্বশঃ।
প্রত্যবিধ্যমহং রোষাদ্দশভির্দশভিঃ শরৈঃ ॥৪৬॥
গাণ্ডীবাদ্ধি তথা সংখ্যে যথা ভ্রমরপঙ্ক্তয়ঃ।
নিষ্পতন্তি মহাবাণাস্তন্মাতলিরপূজয়ৎ ॥৪৭॥

ভারতকৌমুদী

তত ইতি। সহিতাঃ সম্মিলিতাঃ সন্তঃ ॥৪৩॥
তত ইতি। অত্রাস্ত্রশব্দস্য পুংস্ত্বমার্ষম্। আতিষ্ঠম্ অবলম্বিতবান্ ॥৪৪॥
তত ইতি। অত্র শূলশব্দস্যাপি পুংস্ত্বমার্ষম্। অস্ত্রবীর্য্যেণ তন্মাধবাস্ত্রশক্ত্যা ॥৪৫॥
ছিত্ত্বেতি। প্রহরণানি অস্ত্রাণি, এষাং দানবানাম্ ॥৪৬॥
গাণ্ডীবাদিতি। সংখ্যে যুদ্ধে। নিষ্পতন্তি নির্গচ্ছন্তি স্ম। অপূজয়ৎ প্রাশংসৎ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

শীঘ্রগৈঃ ॥৪২—৪৩॥ তিগ্মতেজসং তীক্ষ্ণং দাহকং মাধবং নাম মধোর্দৈত্যস্য বধার্থং নির্ম্মিতত্বাৎ ॥৪৪॥ ততো মাধবাস্ত্রাদুৎপন্নেন খড়্গসহিতেন ত্রিশূলেন। খড়্গাংশ্চ শূলাংশ্চেতি

তখন সেই মহাসুরগণ আমার বাণে অত্যন্ত পীড়িত ও ক্রোধাবিষ্ট হইয়া সম্মিলিতভাবে শক্তি, শূল ও অসিবৃষ্টিদ্বারা আমাকে পীড়ন করিতে লাগিল ॥৪৩॥

ভরতনন্দন! তখন আমি—ইন্দ্রের পরম প্রিয় ও তীক্ষ্ণতেজা 'মাধব'-নামক অস্ত্র গ্রহণ করিলাম ॥৪৪॥

তাহার পর আমি সেই বিশাল অস্ত্রের বলে তাহাদের নিক্ষিপ্ত সহস্র সহস্র অসি, শূল ও বাণ ছেদন করিয়া ফেলিলাম ॥৪৫॥

তাহাদের অস্ত্র ছেদন করিয়া আমি ক্রোধবশতঃ দশ দশটী বাণে তাহাদের সকলকেই প্রতিবিদ্ধ করিলাম ॥৪৬॥

তখন সেই যুদ্ধে ভ্রমরশ্রেণীর ন্যায় মহাবাণ সকল আমার গাণ্ডীবধনু হইতে নির্গত হইতে লাগিল; মাতলি তাহার প্রশংসা করিলেন ॥৪৭॥

(৪৫) ততঃ খড়্গাত্রিশূলেন তোমরাংশ্চ সহস্রশঃ—বা ব কা। (৪৭)…গাণ্ডীবাদ্ধি তদা সংখ্যে—বা ব কা নি।

তেষামপি তু বাণাস্তে বহুত্বাচ্ছলভা ইব।
অবাকিরন্ মাং বলবত্তানহং ব্যধমং শরৈঃ ॥৪৮॥
বধ্যমানাস্ততস্তে তু নিবাতকবচাঃ পুনঃ।
শরবর্ষৈর্মহদ্ভির্মাং সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥৪৯॥
শরবর্ষং নিহত্যাহমস্ত্রৈঃ শরনিঘাতিভিঃ।
জ্বলদ্ভিঃ পরমৈঃ শীঘ্রৈস্তানবিধ্যং সহস্রশঃ ॥৫০॥
তেষাং ছিন্নানি গাত্রাণি বিসৃজন্তি স্ম শোণিতম্।
প্রাবৃষীবাতিবৃষ্টানি শৃঙ্গাণ্যথ ধরাভৃতাম্ ॥৫১॥
ইন্দ্রাশনিসমস্পর্শৈর্বেগবদ্ভিরজিহ্মগৈঃ।
মদ্বাণৈর্বধ্যমানাস্তে সমুদ্বিগ্নাঃ স্ম দানবাঃ ॥৫২॥

ভারতকৌমুদী

তেষামিতি। শলভাঃ পতঙ্গাঃ। অবাকিরন্ আচ্ছাদয়ন্ ব্যধমম্ অতাড়য়ম্ ॥৪৮॥
বধ্যেতি। সমন্তাৎ সর্ব্বাভ্য এব দিগ্‌ভ্যঃ, পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টস্ত ॥৪৯॥
শরেতি। শীঘ্রৈঃ শীঘ্রগামিভিঃ, অস্ত্রৈরিত্যনুকর্ষঃ, তান্ নিবাতকবচান্ ॥৫০॥
তেষামিতি। প্রাবৃষি বর্ষাকালে, অতিবৃষ্টানি মেঘবারীণি, ধরাভৃতাং পর্ব্বতানাম্ ॥৫১॥
ইন্দ্রেতি। অজিহ্মগৈঃ সরলগামিভিঃ। সমুদ্বিগ্না ভীতাঃ। স্মেতি পাদপূরণে ॥৫২॥

ভারতভাবদীপঃ

পাঠে শরীরৈরিত্যুত্তরশ্লোকাদপকর্ষণীয়ম্ ॥৪৫—৪৭॥ তেষাং তে বাণা মামবাকিরন্নিতি সম্বন্ধঃ। তদপি মাতলিরপূজয়ৎ ॥৪৮—৫৩॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪২॥

---

ক্রমে বহুত্বনিবন্ধন পতঙ্গসমূহের ন্যায় তাহাদের বাণসমূহও আমাকে আবৃত করিল; তখন আমিও তাহাদিগকে বাণদ্বারা অত্যন্ত পীড়ন করিতে লাগিলাম ॥৪৮॥

তাহার পর সেই নিবাতকবচেরা বিশাল শরবর্ষণ করিতে থাকিয়া সকল দিক্ হইতে পুনরায় আমাকে পরিবেষ্টন করিল ॥৪৯॥

তখন আমি শরনাশক অস্ত্রদ্বারা তাহাদের শরবৃষ্টি নিবারণ করিয়া, উজ্জ্বল ও দ্রুতগামী উৎকৃষ্ট অস্ত্রদ্বারা সহস্র সহস্র নিবাতকবচকে বিদ্ধ করিলাম ॥৫০॥

তাহার পর বর্ষাকালে পর্ব্বতশৃঙ্গসমূহ যেমন বৃষ্টির জল বিসর্জ্জন করে, সেইরূপ তাহাদের ছিন্ন অঙ্গ সকল রক্ত বিসর্জ্জন করিতে লাগিল ॥৫১॥

---

(৪৯)…সমন্তাৎ প্রত্যবারয়ন্—পি। (৫০) শরবেগান্নিহত্যাহমস্ত্রৈরস্ত্রনিঘাতিভিঃ—বা ব কা সি।

শতধা ভিন্নদেহাস্তে ক্ষীণপ্রহরণৌজসঃ।
ততো নিবাতকবচা মামযুধ্যন্ত মায়য়া ॥৫৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে নিবাতকবচবধে দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

অর্জ্জুন উবাচ।
ততোঽশ্মবর্ষং সুমহৎ প্রাদুরাসীৎ সমন্ততঃ।
নগমাত্রৈঃ শিলাখণ্ডৈস্তন্মাং দৃঢ়মপীড়য়ৎ ॥১॥
তদহং বজ্রসঙ্কাশৈর্মহেন্দ্রাস্ত্রপ্রচোদিতৈঃ।
অচূর্ণয়ং বেগবদ্ভিঃ শরজালৈর্মহাহবে ॥২॥

ভারতকৌমুদী

শতধেতি। ক্ষীণানি প্রহরণানি অস্ত্রাণি ওজাংসি তেজাংসি চ যেষাং তে ॥৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে দ্বিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। অশ্মবর্ষং পাষাণবৃষ্টিঃ। নগমাত্রৈঃ পর্ব্বতপ্রমাণৈঃ ॥১॥

তদিতি। মহেন্দ্রাস্ত্রপ্রচোদিতৈঃ ঐন্দ্রাস্ত্রমন্ত্রেণাভিমন্ত্রিতৈঃ ॥২॥

ক্রমে বেগবান্, সরলগামী ও ইন্দ্রের বজ্রের ন্যায় স্পর্শশালী আমার বাণসমূহদ্বারা তাড়িত হইতে থাকিয়া সেই দানবেরা ভীত হইয়া পড়িল ॥৫২॥

ওদিকে সেই নিবাতকবচগণের দেহ সকল শত শত স্থানে বিদীর্ণ হইল, অস্ত্র নিঃশেষ হইয়া গেল এবং তেজও ক্ষয় পাইয়া আসিল। তাহার পর তাহারা মায়া অবলম্বন করিয়া আমার সহিত যুদ্ধে প্রবৃত্ত হইল" ॥৫৩॥

—:*:—

অর্জ্জুন বলিলেন—"তাহার পর সকল দিকেই পর্ব্বতপ্রমাণ প্রস্তরখণ্ডদ্বারা অতিবিশাল প্রস্তরবর্ষণ আরম্ভ হইল এবং তাহা আমাকে গুরুতর পীড়ন করিতে লাগিল ॥১॥

তখন আমি সেই মহাযুদ্ধে ঐন্দ্রাস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত, বজ্রতুল্য ও বেগবান্ বাণসমূহদ্বারা সেই প্রস্তরসমূহকে চূর্ণ করিয়া ফেলিলাম ॥২॥

* '...সপ্তত্যধিক...'—বা ব কা, '...একসপ্তত্যধিক...'—পি, '...দ্বিসপ্তত্যধিক...'—নি।

চূর্ণ্যমানেঽশ্মবর্ষে তু পাবকঃ সমজায়ত।
তত্রাশ্মচূর্ণান্যপতন্ পাবকপ্রকরা ইব ॥৩॥
ততোঽশ্মবর্ষে বিহতে জলবর্ষং মহত্তরম্।
ধারাভিরক্ষমাত্রাভিঃ প্রাদুরাসীন্মমান্তিকে ॥৪॥
নভসঃ প্রচ্যুতা ধারাস্তিগ্মবীর্য্যাঃ সহস্রশঃ।
আবৃণ্বন্ সর্ব্বতো ব্যোম দিশশ্চোপদিশস্তথা ॥৫॥
ধারাণাঞ্চ নিপাতেন বায়োর্বিস্ফূর্জ্জিতেন চ।
গর্জ্জিতেন চ দৈত্যানাং ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥৬॥
ধারা দিবি চ সম্বদ্ধা বসুধায়াঞ্চ সর্ব্বশঃ।
ব্যামোহয়ন্ত মাং তত্র নিপতন্ত্যোঽহর্নিশং ভুবি ॥৭॥
তত্রোপদিষ্টমিন্দ্রেণ দিব্যমস্ত্রং বিশোষণম্।
দীপ্তং প্রাহিণবং ঘোরমশুষ্যত্তেন তজ্জলম্ ॥৮॥

---

ভারতকৌমুদী

চূর্ণ্যেতি। পাবকো বহ্নিঃ। পাবকপ্রকরা অগ্নিস্ফুলিঙ্গাঃ ॥৩॥
তত ইতি। বিহতে মমৈব শরজালৈরিতি শেষঃ। অক্ষমাত্রাভির্জপমালাতুল্যাভিঃ ॥৪॥
নভস ইতি। তিগ্মবীর্য্যা বেগাতিশয়াদিত্যাশয়ঃ। উপদিশো বিদিশঃ ॥৫॥
ধারাণামিতি। নিপাতেন নিপাতশব্দেন, বিস্ফূর্জ্জিতেন বিশালশব্দেন ॥৬॥
ধারা ইতি। ধারা জলধারাঃ। সর্ব্বশঃ সর্ব্বত্র। ব্যামোহয়ন্ত বিহ্বলীকৃতবত্যঃ ॥৭॥
তত্রেতি। ইন্দ্রেণ উপদিষ্টমধ্যাপিতম্, বিশোষণং নাম। প্রাহিণবং ন্যক্ষিপম্ ॥৮॥

---

সুতরাং সেই প্রস্তরসমূহ চূর্ণ হইতে লাগিলে অগ্নি উৎপন্ন হইতে লাগিল; তখন অগ্নিস্ফুলিঙ্গসমূহের ন্যায় ক্ষুদ্র ক্ষুদ্র প্রস্তরখণ্ড পতিত হইতে থাকিল ॥৩॥

তদনন্তর প্রস্তরবৃষ্টি প্রতিহত হইলে, আমার নিকটে জপমালার ন্যায় স্থূলধারায় অতিবিশাল জলবৃষ্টি উপস্থিত হইল ॥৪॥

তখন আকাশ হইতে নিঃসৃত তীক্ষ্ণবীর্য্য সহস্র সহস্র জলধারা সমস্ত আকাশ, দিক্ ও বিদিক্ আবৃত করিল ॥৫॥

সেই জলধারাপতনের শব্দে, বায়ুর নির্ঘোষে এবং দৈত্যগণের সিংহনাদে তখন কিছুই শুনিতে পাওয়া গেল না ॥৬॥

আকাশ ও ভূতলসম্বদ্ধ জলধারাগুলি অনবরত সমগ্র ভূতলে পতিত হইতে থাকিয়া তখন আমাকে বিহ্বল করিয়া তুলিল ॥৭॥

তখন আমি ইন্দ্রোপদিষ্ট, স্বর্গীয়, উজ্জ্বল ও ভয়ঙ্কর বিশোষণাস্ত্র নিক্ষেপ করিলাম; তাহাতেই সেই জল শুষ্ক হইয়া গেল ॥৮॥

হতেঽশ্মবর্ষে তু ময়া জলবর্ষে চ শোষিতে।
মুমুচুর্দানবা মায়ামগ্নিং বায়ুঞ্চ ভারত ! ॥৯॥
ততোঽহমগ্নিং ব্যধমং সলিলাস্ত্রেণ সর্ব্বশঃ।
শৈলেন চ মহাস্ত্রেণ বায়োর্বেগমধারয়ম্ ॥১০॥
তস্যাং প্রতিহতায়াং তে দানবা যুদ্ধদুর্ম্মদাঃ।
প্রাকুর্ব্বন্ বিবিধাং মায়াং যৌগপদ্যেন ভারত ! ॥১১॥
ততো বর্ষং প্রাদুরভূৎ সুমহল্লোমহর্ষণম্।
অস্ত্রাণাং ঘোররূপাণামগ্নের্বায়োস্তথাঽশ্মনাম্ ॥১২॥
সা তু মায়াময়ী বৃষ্টিঃ পীড়য়ামাস মাং যুধি।
অথ ঘোরং তমস্তীব্রং প্রাদুরাসীৎ সমন্ততঃ ॥১৩॥
তমসা সংবৃতে লোকে ঘোরেণ পরমেণ চ।
তুরগা বিমুখাশ্চাসন্ প্রাস্খলচ্চাপি মাতলিঃ ॥১৪॥

---

ভারতকৌমুদী

হত ইতি। অশ্মবর্ষে প্রস্তরবর্ষণে। মায়াং মায়াপ্রযুক্তম্ ॥৯॥
তত ইতি। ব্যধমং ব্যনাশয়ম্। সলিলাস্ত্রেণ বারুণাস্ত্রেণ। শৈলেন তদাখ্যেন ॥১০॥
তস্যামিতি। তস্যাম্ অগ্নিবায়ুমায়ায়াম্। যৌগপদ্যেন এককালীনত্বেন ॥১১॥
তত ইতি। বর্ষং বৃষ্টিঃ। অশ্মনাং পাষাণানাম্ ॥১২॥
সেতি। তমঃ অন্ধকারঃ। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥১৩॥
তমসেতি। পরমেণ প্রগাঢ়েন। তুরগা অস্মাকং তুরগাকারযন্ত্রাণি ॥১৪॥

---

ভরতনন্দন! আমি প্রস্তরবর্ষণ ও জলবর্ষণ নিবারণ করিলে, দানবেরা মায়াময় অগ্নি ও বায়ু বর্ষণ করিতে লাগিল ॥৯॥

তাহার পর আমি বারুণাস্ত্রে সমস্ত অগ্নি নিবারণ করিলাম এবং 'শৈল'-নামক মহাস্ত্রদ্বারা বায়ুর বেগ প্রতিহত করিলাম ॥১০॥

ভরতনন্দন! সেই মায়া প্রতিহিত হইলে, সেই যুদ্ধদুর্দ্ধর্ষ দানবেরা একদাই নানাবিধ মায়া আবিষ্কার করিল ॥১১॥

তদনন্তর ভয়ঙ্কর অস্ত্রসমূহ, অগ্নি, বায়ু ও পাষাণসমূহের লোমহর্ষণ গুরুতর বৃষ্টি প্রাদুর্ভূত হইল ॥১২॥

যুদ্ধে সেই মায়াময়ী বৃষ্টি আমাকে পীড়ন করিতে লাগিল। তাহার পর সকল দিকেই ভয়ঙ্কর ও প্রগাঢ় অন্ধকার উপস্থিত হইল ॥১৩॥

---

(১৪)…ঘোরেণ পরুষেণ চ…হরয়ো বিমুখাশ্চাসন্—বা ব,কা,নি।

হস্তাদ্ধিরণ্ময়শ্চাস্য প্রতোদঃ প্রাপতদ্ভুবি।
অসকৃচ্চাহ মাং ভীতঃ ক্বাসীতি ভরতর্ষভ! ॥১৫॥
মাঞ্চ ভীরাবিশত্তীব্রা তস্মিন্ বিগতচেতসি।
স চ মাং বিগতজ্ঞানঃ সন্ত্রস্তমিদমব্রবীৎ ॥১৬॥
সুরাণামসুরাণাঞ্চ সংগ্রামঃ সুমহানভূৎ।
অমৃতার্থং পুরা পার্থ! স চ দৃষ্টো ময়াঽনঘ! ॥১৭॥
শম্বরস্য বধে ঘোরঃ সংগ্রামঃ সুমহানভূৎ।
সারথ্যং দেবরাজস্য তত্রাপি কৃতবানহম্ ॥১৮॥
তথৈব বৃত্রস্য বধে সংগৃহীতা হয়া ময়া।
বৈরোচনের্মহাযুদ্ধং দৃষ্টঞ্চাপি সুদারুণম্ ॥১৯॥

ভারতকৌমুদী

হস্তাদিতি। হিরণ্ময়ঃ স্বর্ণময়ঃ। প্রতোদঃ কশা। আহ মাতলিরব্রবীতি স্ম ॥১৫॥
মামিতি। ভীর্ভয়ম্। বিগতচেতসি নষ্টধৈর্য্যে। বিগতজ্ঞানস্তিরোহিতকর্ত্তব্যবুদ্ধিঃ ॥১৬॥
সুরাণামিতি। অমৃতার্থম্ অমৃতস্বীকরণার্থম্ ॥১৭॥
শম্বরস্যেতি। শম্বরস্য তদাখ্যস্যাসুরস্য ॥১৮॥
তথেতি। হয়া দেবরাজরথাশ্বাঃ। বৈরোচনের্বিরোচনপুত্রস্য বলেঃ ॥১৯॥

---

সেই ভয়ঙ্কর ও প্রগাঢ় অন্ধকার জগৎটাকে আবৃত করিলে, আমাদের অশ্বাকৃতি যন্ত্রগুলি বিমুখ হইল এবং মাতলিও বিচলিত হইলেন ॥১৪॥

আর, মাতলির হস্ত হইতে স্বর্ণময় কশা ভূতলে পতিত হইল এবং তিনি ভীত হইয়া বার বার আমাকে বলিলেন—"ভরতশ্রেষ্ঠ! আপনি কোথায় আছেন" ॥১৫॥

মাতলি অস্থির হইয়া পড়িলে, আমারও গুরুতর ভয় উপস্থিত হইল। তখন কিংকর্ত্তব্যবিমূঢ় মাতলি ভীতভাবে আমাকে এই কথা বলিলেন—॥১৬॥

"নিষ্পাপ পৃথানন্দন! পূর্ব্বকালে অমৃতের জন্য দেবগণ ও অসুরগণের অতি-মহাযুদ্ধ হইয়াছিল; আমি তাহাও দেখিয়াছিলাম ॥১৭॥

তা'র পর, শম্বরাসুরবধের সময়ে ভয়ঙ্কর ও গুরুতর যুদ্ধ হইয়াছিল; তাহাতেও আমিই দেবরাজের সারথ্য করিয়াছিলাম ॥১৮॥

আর, বৃত্রাসুরবধের সময়েও আমি দেবরাজের অশ্বরজ্জু ধারণ করিয়াছিলাম এবং বলিরাজার অতিভয়ঙ্কর মহাযুদ্ধও আমি দেখিয়াছিলাম ॥১৯॥

---

(১৯) শ্লোকাৎ পরম্ "বলপ্রহ্রাদয়োশ্চাপি তথাঽন্যেষাঞ্চ পাণ্ডব!। জম্ভস্য চ মহাঘোরঃ সংগ্রামো লোমহর্ষণঃ ॥" শ্লোকোঽয়মধিকঃ পি।

এতে ময়া মহাঘোরাঃ সংগ্রামাঃ পর্য্যুপাসিতাঃ।
ন চাপি বিগতজ্ঞানো ভূতপূর্ব্বোঽস্মি পাণ্ডব ! ॥২০॥
পিতামহেন সংহারঃ প্রজানাং বিহিতো ধ্রুবম্।
নহি যুদ্ধমিদং যুক্তমন্যত্র জগতঃ ক্ষয়াৎ ॥২১॥
তস্য তদ্বচনং শ্রুত্বা সংস্তভ্যাত্মানমাত্মনা।
মোহয়িষ্যন্ দানবানামহং মায়াবলং মহৎ ॥২২॥
অব্রুবং মাতলিং ভীতং পশ্য মে ভুজয়োর্বলম্।
অস্ত্রাণাঞ্চ প্রভাবং বৈ ধনুষো গাণ্ডিবস্য চ ॥২৩॥ (যুগ্মকম্)
অদ্যাস্ত্রমায়য়ৈতেষাং মায়ামেতাং সুদারুণাম্।
বিনিহন্মি তমশ্চোগ্রং মা ভৈঃ সূত ! স্থিরো ভব ॥২৪॥
এবমুক্ত্বাঽহমসৃজমস্ত্রমায়াং নরাধিপ !।
মোহনীং সর্ব্বভূতানাং হিতায় ত্রিদিবৌকসাম্ ॥২৫॥

---

ভারতকৌমুদী

এত ইতি। পর্য্যুপাসিতাঃ সারথ্যকালে দৃষ্টাঃ। বিগতজ্ঞানস্তিরোহিতকর্ত্তব্যবুদ্ধিঃ ॥২০॥
পিতেতি। পিতামহেন বিধাত্রা। ইদম্ ঈদৃশম্, যুক্তং সম্ভবপরম্ ॥২১॥
তস্যেতি। সংস্তভ্য স্থিরীকৃত্য। মোহয়িষ্যন্ নাশয়িষ্যন্। প্রভাবং ক্ষমতাম্ ॥২২—২৩॥
অদ্যেতি। অস্ত্রমায়য়া স্বকীয়য়া। উগ্রং ভয়ঙ্করম্, তমঃ অন্ধকারঞ্চ ॥২৪॥
এবমিতি। অস্ত্রমায়াং স্বকীয়াম্। ত্রিদিবৌকসাং দেবানাম্ ॥২৫॥

---

পাণ্ডুনন্দন ! আমি এতগুলি অতিভয়ঙ্কর যুদ্ধ পর্য্যবেক্ষণ করিয়াছি ; কিন্তু পূর্ব্বে কোন যুদ্ধেই আমি কর্ত্তব্যবিমূঢ় হই নাই ॥২০॥

(অতএব বলিতেছি—) বিধাতা অবশ্যই প্রাণিগণের বিনাশ বিধান করিয়াছেন ; সুতরাং জগতের বিনাশ ব্যতীত এইরূপ যুদ্ধ হইতে পারে না” ॥২১॥

আমি মাতলির এই কথা শুনিয়া, আপনিই আপনাকে স্থির করিয়া, দানবগণের গুরুতর মায়াবল নষ্ট করিব (ভাবিয়া), ভীত মাতলিকে বলিলাম—“মাতলি ! আপনি আমার বাহুযুগলের বল, অস্ত্রের প্রভাব এবং গাণ্ডীবধনুর ক্ষমতা দেখুন ॥২২—২৩॥

আমি আজ নিজের অস্ত্রমায়াদ্বারাই ইহাদের এই অতিদারুণ মায়া ও ভয়ঙ্কর অন্ধকার নষ্ট করিতেছি। সারথি ! আপনি ভীত হইবেন না, স্থির হউন” ॥২৪॥

রাজা ! আমি এইরূপ বলিয়া দেবগণের হিতের জন্য সমস্ত প্রাণীর মোহজনক আপন অস্ত্রমায়া প্রয়োগ করিলাম ॥২৫॥

পীড্যমানাসু মায়াসু তাসু তাস্বসুরোত্তমাঃ।
পুনর্বহুবিধা মায়াঃ প্রাকুর্ব্বন্নমিতৌজসঃ ॥২৬॥
পুনঃ প্রকাশমভবত্তমসা গ্রস্যতে পুনঃ।
ভবত্যদর্শনো লোকঃ পুনরপ্সু নিমজ্জতি ॥২৭॥
সুসংগৃহীতৈর্হরিভিঃ প্রকাশে সতি মাতলিঃ।
ব্যচরৎ স্যন্দনাগ্র্যেণ সংগ্রামে লোমহর্ষণে ॥২৮॥
ততঃ পর্য্যপতন্নুগ্রা নিবাতকবচা ময়ি।
তানহং বিবরং দৃষ্ট্বা প্রাণয়ং যমসাদনম্ ॥২৯॥
বর্ত্তমানে তথা যুদ্ধে নিবাতকবচান্তকে।
নাপশ্যং সহসা সর্ব্বান্ দানবান্ মায়য়া বৃতান্ ॥৩০॥

ভারতকৌমুদী

পীড্যেতি। পীড্যমানাসু ময়া নাশ্যমানাসু সতীষু ॥২৬॥

পুনরিতি। প্রকাশং জগদিতি শেষঃ। অপ্সু জলে নিমজ্জতি তৈর্জ্জলকরণাৎ ॥২৭॥

স্বিতি। হরিভিরশ্বৈঃ অশ্বাকারযন্ত্রৈরিত্যর্থঃ। স্যন্দনাগ্র্যেণ রথশ্রেষ্ঠেন। তস্মিন্নানমেব ভূতলে চরৎ রথ ইত্যুক্তম্। অথবা রথাম্বরমেব তৎ। তথাত্বে হরিভিরশ্বৈরেব ॥২৮॥

তত ইতি। ময়ি মদুপরি। বিবরং ছিদ্রমবসরমিত্যর্থঃ। প্রাণয়ং প্রেরিতবান্ ॥২৯॥

বর্ত্তমান ইতি। নাপশ্যম্, অদৃশ্যীভূতত্বাদিতি ভাবঃ ॥৩০॥

---

তাহাতে অসুরগণের সেই সেই মায়া বিনষ্ট হইলে, অমিতবিক্রম অসুরশ্রেষ্ঠেরা পুনরায় নানাবিধ মায়া আবিষ্কার করিল ॥২৬॥

তখন এক একবার জগৎ প্রকাশ পাইতে লাগিল, আবার অন্ধকারগ্রস্ত হইতে থাকিল, সেই সময়ে সকল লোকই অদৃশ্য হইতে লাগিল এবং আবার জলমগ্ন হইতে থাকিল ॥২৭॥

জগৎ প্রকাশিত হইলে, মাতলি সেই লোমহর্ষণ যুদ্ধমধ্যে সুসংযত অশ্ব ও উত্তম রথে বিচরণ করিতে লাগিলেন ॥২৮॥

তাহার পর উগ্রমূর্ত্তি নিবাতকবচেরা সকল দিক্ হইতেই আমার উপরে পড়িতে লাগিল; আমিও ছিদ্র দেখিয়া দেখিয়া তাহাদিগকে যমালয়ে পাঠাইতে লাগিলাম ॥২৯॥

নিবাতকবচনাশক সেইরূপ যুদ্ধ চলিতে লাগিলে, হঠাৎ মায়াবৃত দানবদিগকে দেখিতে পাইলাম না ॥৩০॥

---

(২৯)···প্রাহিণং যমসাদনম্—বা ব কা নি। (৩০) শ্লোকাৎ পরম্ '···একসপ্তত্যধিক···' অর্জ্জুন উবাচ।—বা ব কা, '···দ্বিসপ্তত্যধিক···'। অর্জ্জুন উবাচ।—পি, '···ত্রিসপ্তত্যধিক···'। অর্জ্জুন উবাচ।—নি।

অদৃশ্যমানাস্তে দৈত্যা যোধয়ন্তি স্ম মায়য়া।
অদৃশ্যেনাস্ত্রবীর্য্যেণ তানপ্যহমযোধয়ম্॥৩১॥
গাণ্ডীবমুক্তা বিশিখাঃ সম্যগস্ত্রপ্রচোদিতাঃ।
অচ্ছিন্দন্নুত্তমাঙ্গানি যত্র যত্র স্ম তেঽভবন্॥৩২॥
ততো নিবাতকবচা বধ্যমানা ময়া যুধি।
সংহৃত্য মায়াং সহসা প্রাবিশন্ পুরমাত্মনঃ॥৩৩॥
ব্যপযাতেষু দৈত্যেষু প্রাদুর্ভূতে চ দর্শনে।
অপশ্যং দানবাংস্তত্র হতান্ শতসহস্রশঃ॥৩৪॥
বিনিষ্পিষ্টানি তত্রৈষাং শস্ত্রাণ্যাভরণানি চ।
শতশঃ স্ম প্রদৃশ্যন্তে গাত্রাণি কবচানি চ॥৩৫॥
হয়ানাং নান্তরং হ্যাসীৎ পদাদ্বিচলিতুং পদম্।
উৎপত্য সহসা তস্থুরন্তরীক্ষগতাস্ততঃ॥৩৬॥

ভারতকৌমুদী

অদৃশ্যেতি। অস্ত্রবীর্য্যেণ মদীয়েনৈব॥৩১॥
গাণ্ডীবেতি। বিশিখা বাণাঃ, সম্যগস্ত্রেণ ব্রাহ্মাদ্যস্ত্রমন্ত্রেণ প্রচোদিতা অভিমন্ত্রিতাঃ॥৩২॥
তত ইতি। সংহৃত্য নিবর্ত্ত্য। পুরং দুর্গভূতম্॥৩৩॥
ব্যপেতি। দৃশ্যতে অনেনেতি দর্শনম্ আলোকস্তস্মিন্॥৩৪॥
বিনীতি। বিনিষ্পিষ্টানি মদস্ত্রৈরেব বিধ্বস্তানি॥৩৫॥
হয়ানামিতি। হয়ানামস্মদীয়াশ্বানাম্, অন্তরমবকাশঃ। তস্থুর্দানবাঃ॥৩৬॥

তখন সেই দৈত্যেরা অদৃশ্য থাকিয়াই মায়া দ্বারা যুদ্ধ করিতে লাগিল; আমিও অদৃশ্য অস্ত্রদ্বারাই তাহাদের সহিত যুদ্ধ করিতে থাকিলাম॥৩১॥

তখন গাণ্ডীব হইতে নিক্ষিপ্ত, ব্রাহ্মপ্রভৃতি অস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত বাণসমূহ—যেখানে দৈত্যেরা ছিল, সেইখানে সেইখানেই তাহাদের মস্তক ছেদন করিতে লাগিল॥৩২॥

যুদ্ধে এইভাবে আমি সংহার করিতে লাগিলে, নিবাতকবচেরা মায়া পরিত্যাগ করিয়া হঠাৎ আপন পুরমধ্যে যাইয়া প্রবেশ করিল॥৩৩॥

দৈত্যেরা পলায়ন করিলে এবং আলোক বাহির হইলে দেখিলাম—সেখানে শত শত ও সহস্র সহস্র দানব নিহত হইয়া রহিয়াছে॥৩৪॥

আরও দেখিলাম—সেখানে তাহাদের শত শত অস্ত্র, অলঙ্কার, অঙ্গ ও কবচ বিধ্বস্ত অবস্থায় পড়িয়া রহিয়াছে॥৩৫॥

ততো নিবাতকবচা ব্যোম সংছাদ্য কেবলম্ ।
অদৃশ্যা হ্যভ্যবর্ত্তন্ত বিসৃজন্তঃ শিলোচ্চয়ান্ ॥৩৭॥
অন্তর্ভূমিগতাশ্চান্যে হয়ানাং চরণান্যথ ।
ব্যগৃহ্লন্ দানবা ঘোরা রথচক্রে চ ভারত ! ॥৩৮॥
বিনিগৃহ্য হরীন্ সর্ব্বান্ রথঞ্চ মম যুধ্যতঃ ।
সর্ব্বতো মামবিধ্যন্ত সরথং ধরণীধরৈঃ ॥৩৯॥
পর্ব্বতৈরুপচীয়দ্ভিঃ পতমানৈস্তথাঽপরৈঃ ।
স দেশো যত্র বর্ত্তামো গুহেব সমপদ্যত ॥৪০॥
পর্ব্বতৈশ্ছাদ্যমানোঽহং নিগৃহীতৈশ্চ বাজিভিঃ ।
অগচ্ছং পরমামার্ত্তিং মাতলিস্তদলক্ষয়ৎ ॥৪১॥

ভারতকৌমুদী

তত ইতি। ব্যোম আকাশম্, কেবলং সর্ব্বম্। শিলোচ্চয়ান্ প্রস্তরখণ্ডসমূহান্ ॥৩৭॥
অন্তরিতি। অন্তর্ভূমিগতা ভূম্যন্তরগতাঃ। ব্যগৃহ্লন্ গতিনিবারণায় ধৃতবন্তঃ ॥৩৮॥
বীতি। হরীন্ অশ্বান্। যুধ্যতো যুধ্যমানস্য। ধরণীধরৈঃ শিলাখণ্ডৈঃ ॥৩৯॥
পর্ব্বতৈরিতি। পর্ব্বতৈস্তৎখণ্ডৈঃ, উপচীয়দ্ভিঃ উপচীয়মানৈঃ সর্ব্বতঃ স্তূপীভূতৈরিত্যর্থঃ ॥৪০॥
পর্ব্বতৈরিতি। ছাদ্যমানঃ পরিবেষ্ট্যমানঃ, নিগৃহীতৈর্ধৃতৈঃ, বাজিভিরশ্বৈঃ ॥৪১॥

ভারতভাবদীপঃ

ততোঽশ্মেতি। নগমাত্রৈর্বৃক্ষপ্রমাণৈঃ ॥১—২॥ পাবকপ্রকরা বহ্নিরাশয়ঃ ॥৩—১৮॥ বৈরোচনৈর্বলেঃ ॥১৯—২৫॥ মোহনাস্ত্রেণ পীড্যমানাস্থ ॥২৬—৩৮॥ হরীন্ অত্যন্তং হরণ-

তাহাতে আমাদের অশ্বগুলির একপদ হইতে অপর পদ চলিবার স্থানও ছিল না। তাহার পর সেই দৈত্যেরা হঠাৎ আকাশে উঠিয়া অবস্থান করিতে লাগিল ॥৩৬॥

তৎপরে নিবাতকবচেরা আকাশ ব্যাপ্ত করিয়া অদৃশ্য থাকিয়াই প্রস্তরখণ্ডসমূহ বর্ষণ করিতে লাগিল ॥৩৭॥

ভরতনন্দন! অপর কতকগুলি ভয়ঙ্কর দানব ভূমির ভিতরে যাইয়া আমাদের অশ্বগুলির চরণ ও রথচক্রদ্বয় ধরিতে লাগিল ॥৩৮॥

তাহারা যুদ্ধকালীন আমার সমস্ত অশ্ব ও রথ ধরিয়া প্রস্তরখণ্ডদ্বারা রথের সহিত আমাকে সকল দিক্ হইতেই তাড়ন করিতে লাগিল ॥৩৯॥

সেই স্তূপীভূত প্রস্তরখণ্ডে এবং পতনশীল অপর প্রস্তরখণ্ডসমূহে—যে স্থানে আমরা ছিলাম, সেই স্থানটা গুহার মত হইয়া পড়িল ॥৪০॥

(৩৯) বিনিগৃহ্য হরীনশ্বান্—বা ব কা, বিনিগৃহ্য হয়াংশ্চান্যে—নি।

লক্ষয়িত্বা চ মাং ভীতমিদং বচনমব্রবীৎ।
অর্জ্জুনার্জ্জুন! মা ভৈস্ত্বং বজ্রমস্ত্রমুদীরয় ॥৪২॥
ততোঽহং তস্য তদ্বাক্যং শ্রুত্বা বজ্রমুদৈরয়ম্।
দেবরাজস্য দয়িতং ভীমমস্ত্রং নরাধিপ! ॥৪৩॥
অচলং স্থানমাসাদ্য গাণ্ডীবমনুমন্ত্র্য চ।
অমুঞ্চং বজ্রসংস্পর্শানায়সান্ নিশিতান্ শরান্ ॥৪৪॥
ততো মায়াশ্চ তাঃ সর্ব্বা নিবাতকবচাংশ্চ তান্।
তে বজ্রচোদিতা বাণা বজ্রভূতাঃ সমাবিশন্ ॥৪৫॥
তে বজ্রবেগনিহতা দানবাঃ পর্ব্বতোপমাঃ।
ইতরেতরমাশ্লিষ্য ন্যপতন্ পৃথিবীতলে ॥৪৬॥
অন্তর্ভূমৌ চ যেঽগৃহ্ণন্ দানবা রথবাজিনঃ।
অনুপ্রবিশ্য তান্ বাণাঃ প্রাহিণ্বন্ যমসাদনম্ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

লক্ষেতি। অব্রবীৎ মাতলিরিত্যনুকর্ষঃ। উদীরয় নিক্ষিপ ॥৪২॥
তত ইতি। উদৈরয়ং ন্যক্ষিপম্। দয়িতং প্রিয়ম্ ॥৪৩॥
অচলমিতি। অচলম্ অচলপতনাবধিভূতম্, আসাদ্য লক্ষীকৃত্য ॥৪৪॥
তত ইতি। মায়াঃ সংহৃত্যেতি শেষঃ। বজ্রেণ বজ্রমন্ত্রেণ চোদিতা অভিমন্ত্রিতাঃ ॥৪৫॥
ত ইতি। পর্ব্বতোপমা অতিবিশালদেহা ইত্যর্থঃ। ইতরেতরং পরস্পরম্ ॥৪৬॥

---

প্রস্তরখণ্ড সকল পড়িয়া পড়িয়া আমাকে পরিবেষ্টন করায় এবং অশ্বগুলিকে ধরিয়া রাখায় আমি গুরুতর বিপদাপন্ন হইলাম; মাতলি তাহা লক্ষ্য করিলেন ॥৪১॥

মাতলি আমাকে ভীত দেখিয়া এই কথা বলিলেন—"অর্জ্জুন! অর্জ্জুন! তুমি ভীত হইও না, বজ্র নিক্ষেপ কর" ॥৪২॥

রাজা! তাহার পর আমি মাতলির সেই কথা শুনিয়া দেবরাজের প্রিয় ও ভয়ঙ্কর বজ্র অস্ত্র নিক্ষেপ করিলাম ॥৪৩॥

এবং আমি শিলাপতনস্থান লক্ষ্য করিয়া, গাণ্ডীব অনুমন্ত্রণপূর্ব্বক বজ্রতুল্য স্পর্শকারী শিলাশাণিত লৌহময় বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলাম ॥৪৪॥

তদনন্তর বজ্রমন্ত্রে অভিমন্ত্রিত বজ্রতুল্য সেই বাণ সকল তাহাদের সমস্ত মায়া বিদূরিত করিয়া সেই নিবাতকবচদিগের মধ্যে প্রবেশ করিতে লাগিল ॥৪৫॥

ক্রমে সেই বজ্রতুল্য বাণসমূহের বেগে নিহত পর্ব্বততুল্য-বিশালদেহ সেই দানবেরা পরস্পর আলিঙ্গন করিয়া ভূতলে পতিত হইল ॥৪৬॥

হতৈর্নিবাতকবচৈর্নিরস্তৈঃ পর্ব্বতোপমৈঃ।
সমাচ্ছাদ্যত দেশঃ স বিকীর্ণৈরিব পর্ব্বতৈঃ ॥৪৮॥
ন হয়ানাং ক্ষতিঃ কাচিন্ন রথস্য ন মাতলেঃ।
মম চাদৃশ্যত তদা তদদ্ভুতমিবাভবৎ ॥৪৯॥
ততো মাং প্রহসন্ রাজন্! মাতলিঃ প্রত্যভাষত।
নৈতদর্জ্জুন! দেবেষু ত্বয়ি বীর্য্যং যদীক্ষ্যতে ॥৫০॥
হতেষসুরসংঘেষু দারাস্তেষান্তু সর্ব্বশঃ।
প্রাক্রোশন্ নগরে তস্মিন্ যথা শরদি সারসাঃ ॥৫১॥
ততো মাতলিনা সার্দ্ধমহং তৎ পুরমভ্যয়াম্।
ত্রাসয়ন্ রথঘোষেণ নিবাতকবচস্ত্রিয়ঃ ॥৫২॥

ভারতকৌমুদী

অন্তরিতি। রথবাজিনো মদীয়রথাশ্বান্। প্রাহিণ্বন্ প্রেরিতবন্তঃ ॥৪৭॥
হতৈরিতি। নিরস্তৈর্মদস্ত্রৈরেব বিক্ষিপ্তৈঃ ॥৪৮॥
নেতি। হয়ানাম্ অস্মদশ্বানাম্, ক্ষতিরঙ্গবৈকল্যম্, দেবানুগ্রহাদেবেতি ভাবঃ ॥৪৯॥
তত ইতি। এতৎ এতাদৃশম্। বীর্য্যং শক্তিঃ ॥৫০॥
হতেম্বিতি। প্রাক্রোশন্ উচ্চৈরক্রন্দন্। সারসাঃ পক্ষিবিশেষাঃ ॥৫১॥
তত ইতি। তৎ পুরং দানবানাং নগরম্, অভ্যয়াম্ অভ্যগচ্ছম্ ॥৫২॥

আর, যে সকল দানব ভূমির ভিতরে থাকিয়া আমাদের রথের ঘোড়া ধরিয়াছিল, আমার বাণগুলি তথায় প্রবেশ করিয়া তাহাদিগকেও যমালয়ে প্রেরণ করিল ॥৪৭॥

তখন বিক্ষিপ্ত পর্ব্বতসমূহের ন্যায় পর্ব্বততুল্য-বিশালদেহ নিহত ও বিক্ষিপ্ত নিবাতকবচগণদ্বারা সেই স্থানটা ব্যাপ্ত হইল ॥৪৮॥

কিন্তু আমাদের অশ্বগুলির, রথের, মাতলির ও আমার কোন ক্ষতি দেখা গেল না; তখন সেটা আশ্চর্য্য বলিয়াই বোধ হইল ॥৪৯॥

রাজা! তাহার পর মাতলি হাসিতে হাসিতে আমাকে বলিলেন—"অর্জ্জুন! আপনাতে যে শক্তি দেখিলাম, এরূপ শক্তি দেবতাদেরও নাই" ॥৫০॥

অসুরগণ নিহত হইলে, তাহাদের ভার্য্যারা—শরৎকালে সারসপক্ষিগণের ন্যায় সেই নগরে সর্ব্বত্র উচ্চস্বরে ক্রন্দন করিতে লাগিল ॥৫১॥

তদনন্তর আমি মাতলির সহিত রথের শব্দে নিবাতকবচগণের ভার্য্যাদিগকে ভীত করিতে থাকিয়া সেই দানবনগরের দিকে যাইতে লাগিলাম ॥৫২॥

(৫১)...দানবাস্তে তু সর্ব্বশঃ...যথা সরসি সারসাঃ—পি।

তান্ দৃষ্ট্বা দশসাহস্রান্ ময়ূরসদৃশান্ হয়ান্।
রথঞ্চ রবিসঙ্কাশং প্রাদ্রবন্ গণশঃ স্ত্রিয়ঃ ॥৫৩॥
তাভিরাভরণৈঃ শব্দস্ত্রাসিতাভিঃ সমীরিতঃ।
শিলানামিব শৈলেষু পতন্তীনামভূত্তদা ॥৫৪॥
বিত্রস্তা দৈত্যনার্য্যস্তাঃ স্বানি বেশ্মান্যথাঽবিশন্।
বহুরত্নবিচিত্রাণি শাতকুম্ভময়ানি চ ॥৫৫॥
তদদ্ভুতাকারমহং দৃষ্ট্বা নগরমুত্তমম্।
বিশিষ্টং দেবনগরাদপৃচ্ছং মাতলিং ততঃ ॥৫৬॥
ইদমেবংবিধং কস্মাদ্দেবা নাবাসয়ন্ত্যত।
পুরন্দরপুরাদ্ধীদং বিশিষ্টমিতি লক্ষয়ে ॥৫৭॥

মাতলিরুবাচ।

আসীদিদং পুরা পার্থ! দেবরাজস্য নঃ পুরম্।
ততো নিবাতকবচৈরিতঃ প্রচ্যাবিতাঃ সুরাঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

তানিতি। হয়ান্ অশ্বরথযুক্তানশ্বান্। প্রাদ্রবন্ পলায়িতবত্যঃ ॥৫৩॥
তাভিরিতি। সমীরিতো গমনকালে উৎপাদিতঃ। শিলানাং ক্ষুদ্রশিলাখণ্ডানাম্ ॥৫৪॥
বিত্রস্তা ইতি। বেশ্মানি গৃহাণি। শাতকুম্ভময়ানি স্বর্ণময়ানি ॥৫৫॥
তদিতি। বিশিষ্টং বিলক্ষণম্ ॥৫৬॥
ইদমিতি। নাবাসয়ন্তি নাবাসাস্পদীকুর্ব্বন্তি। পুরন্দরপুরাৎ অমরাবতীতঃ ॥৫৭॥
আসীদিতি। নঃ অস্মাকং দেবরাজস্য। প্রচ্যাবিতা দূরীকৃতাঃ ॥৫৮॥

---

তখন দানবরমণীরা ময়ূরসদৃশ সেই দশসহস্র অশ্ব এবং সূর্য্যতুল্য রথ দেখিয়া দলে দলে পলাইতে লাগিল ॥৫৩॥

পর্ব্বতের উপরে ক্ষুদ্র ক্ষুদ্র প্রস্তরখণ্ড পতিত হইতে লাগিলে যেমন শব্দ হয়, ভীতভাবে পলায়নের সময়ে তাহাদের অলঙ্কারেরও তেমন শব্দ হইতে লাগিল ॥৫৪॥

তাহার পর সেই দৈত্যরমণীরা ভীত হইয়া, বহুরত্নবিচিত্র ও স্বর্ণময় আপন আপন গৃহে যাইয়া প্রবেশ করিল ॥৫৫॥

তদনন্তর দেবনগর অপেক্ষা উৎকৃষ্ট ও অদ্ভুতাকৃতি সেই উত্তম নগরটি দেখিয়া আমি মাতলিকে জিজ্ঞাসা করিলাম—॥৫৬॥

"এইরূপ এই পুরীটীতে দেবতারা বাস করেন না কেন? কারণ, আমি ত এই পুরীটীকে ইন্দ্রপুরী অপেক্ষাও উৎকৃষ্ট দেখিতেছি" ॥৫৭॥

তপস্তপ্ত্বা মহত্তীব্রং প্রসাদ্য চ পিতামহম্ ।
ইদং-বৃতং নিবাসায় দেবেভ্যশ্চাভয়ং যুধি ॥৫৯॥
ততঃ শক্রেণ ভগবান্ স্বয়ম্ভূরিতি চোদিতঃ ।
বিধত্তাং ভগবানত্র চাত্মনো হিতকাম্যয়া ॥৬০॥
তত উক্তো ভগবতা দিষ্টমত্রেতি বাসব ! ।
ভবিতান্তস্ত্বমেতেষাং দেহেনান্যেন শত্রুহন্ ! ॥৬১॥
তত এষাং বধার্থায় শক্রোঽস্ত্রাণি দদৌ তব ।
নহি শক্যাঃ সুরৈর্হন্তুং য এতে নিহতাস্ত্বয়া ॥৬২॥
কালস্য পরিণামেন ততস্ত্বমিহ ভারত ! ।
এষামন্তকরঃ প্রাপ্তস্তত্ত্বয়া চ কৃতং তথা ॥৬৩॥

ভারতকৌমুদী

অথ কথং তেষামীদৃশী শক্তিরভূদিত্যাহ—তপ ইতি। প্রসাদ্য প্রসন্নীকৃত্য ॥৫৯॥

তত ইতি। ততঃ শক্রেণ, ভগবান্ স্বয়ম্ভুর্ব্রহ্মা, ইতি চ উদিত উক্তঃ। অত্র চ বিষয়ে, আত্মন আত্মবর্গস্য দেবগণস্য, হিতকাম্যয়া, ভগবান্, ভবান্ বিধত্তাং প্রতীকারমিতি শেষঃ ॥৬০॥

তত ইতি। অত্র প্রতীকারবিষয়ে, দিষ্টম্ ইদমেব দৈবমস্তি। অন্তো নাশয়িতা ॥৬১॥

তত ইতি। এষাং নিবাতকবচানাম্। নহি শক্যাঃ, ব্রহ্মণো বরাদেবেতি ভাবঃ ॥৬২॥

কালস্যেতি। অন্তকরো বিনাশকরঃ, প্রাপ্ত উপস্থিতঃ ॥৬৩॥

মাতলি বলিলেন—"পৃথানন্দন! পূর্ব্বে এই পুরীটী আমাদের দেবরাজেরই ছিল; পরে নিবাতকবচেরা তাঁহাদিগকে এস্থান হইতে তাড়াইয়া দিয়াছে ॥৫৮॥

তাহারা অতিগুরুতর তপস্যাদ্বারা ব্রহ্মাকে প্রসন্ন করিয়া বাসের জন্য এই পুরীটী এবং যুদ্ধে দেবগণ হইতে অভয় বর লইয়াছিল ॥৫৯॥

তাহার পর দেবরাজ, ভগবান্ ব্রহ্মাকে এই কথা বলিয়াছিলেন—"নিজেদের হিতের জন্য আপনি এ বিষয় প্রতিকার করুন" ॥৬০॥

তখন ভগবান্ ব্রহ্মা বলিয়াছিলেন—"শত্রুহন্তা ইন্দ্র! এ বিষয়ে এইরূপই নিয়তি আছে যে, তুমিই অন্য দেহে ইহাদের বিনাশকারী হইবে" ॥৬১॥

সেই জন্যই দেবরাজ ইহাদের বধের নিমিত্ত আপনাকে অস্ত্রশিক্ষা দিয়াছেন। কারণ, দেবতারা ইহাদিগকে বধ করিতে পারিতেন না, আপনি এই যাহাদিগকে বধ করিলেন ॥৬২॥

(৫৯)…সমাসাদ্য পিতামহম্—বা ব কা নি। (৬১)…দিষ্টমত্রেতি ভারত!…ভবিতান্তস্তম-ন্যেষাম্—বা ব কা নি। (৬২) ততস্তেষাং বধার্থায়—পি।

দানবানাং বিনাশায় মহাস্ত্রাণাং মহদ্বলম্।
গ্রাহিতস্ত্বং মহেন্দ্রেণ পুরুষেন্দ্র! তদুত্তমম্ ॥৬৪॥

অর্জ্জুন উবাচ।

ততঃ প্রশাম্য নগরং দানবাংশ্চ নিহত্য তান্।
পুনর্মাতলিনা সার্দ্ধমগচ্ছং দেবসদ্ম তৎ ॥৬৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে নিবাতকবচবধে ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

দানবানামিতি। গ্রাহিতঃ শিক্ষাদানেন প্রাপিতঃ ॥৬৪॥

তত ইতি। প্রশাম্য আশ্বাসনয়া শান্তং কৃত্বা, নগরং নগরস্থং জনম্ ॥৬৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি নিবাতকবচযুদ্ধে ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

শীলান্, অবিধ্যন্ত ব্যাপ্তবন্তঃ, অচিন্বন্তেতি পাঠেঽপি স এবার্থঃ ॥৩৯—৫০॥ সারসা হংসাঃ। লক্ষণা ইতি পাঠে সারস্যঃ ॥৫১—৫৬॥ ন আবাসয়ন্তি নাধ্যাসতে ॥৫৭—৬০॥ অস্তং নাশং নিবাতকবচানামিতি শেষঃ ॥৬১—৬৪॥ প্রশাম্য প্রকর্ষেণ আলোচ্য ॥৬৫॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৪৩॥

—:*:—

ভরতনন্দন! তাহার পর আপনি কালক্রমে ইহাদের বিনাশকরূপে এখানে উপস্থিত হইয়াছেন এবং তাহাও আপনি সেইভাবেই করিয়াছেন ॥৬৩॥

পুরুষশ্রেষ্ঠ! দেবরাজ দানবগণের বধের জন্যই মহাস্ত্রসমূহের সেই উত্তম মহাশক্তি আপনাকে শিক্ষা দিয়াছেন" ॥৬৪॥

অর্জ্জুন বলিলেন—"তাহার পর আমি সেই দানবগণকে সংহারপূর্ব্বক সেই নগরের লোকগুলিকে শান্ত করিয়া মাতলির সহিত পুনরায় দেবলোকে গমন করিলাম" ॥৬৫॥

—:*:—

(৬৪)···অস্ত্রাণাং পরমং বলম্—বা ব কা পি। *'···দ্বিসপ্তত্যধিক···'—বা ব কা, '···ত্রিসপ্তত্যধিক···'—পি, '···চতুঃসপ্তত্যধিক···'—নি।

# চতুশ্চত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

অর্জ্জুন উবাচ।

নিবর্ত্তমানেন ময়া মহদ্‌দৃষ্টং ততোঽপরম্।
পুরং কামচরং দিব্যং পাবকার্কসমপ্রভম্ ॥১॥
দ্রুমৈ রত্নময়ৈশ্চিত্রং ভাস্করৈশ্চ পতত্রিভিঃ।
পৌলোমৈঃ কালকেয়ৈশ্চ নিত্যহৃষ্টৈরধিষ্ঠিতম্ ॥২॥
গোপুরাট্টালকোপেতং চতুর্দ্বারং দুরাসদম্।
সর্ব্বরত্নময়ং দিব্যমদ্ভুতোপমদর্শনম্ ॥৩॥
দ্রুমৈঃ পুষ্পফলোপেতৈঃ সর্ব্বরত্নময়ৈর্বৃতম্।
তথা পতত্রিভির্দিব্যৈরুপেতং সুমনোহরৈঃ ॥৪॥
অসুরৈর্নিত্যমুদিতৈঃ শূলর্ষ্টিমুষলায়ুধৈঃ।
চাপমুদ্‌গরহস্তৈশ্চ স্রগ্বিভিঃ সর্ব্বতো বৃতম্ ॥৫॥ (কুলকম্)

ভারতকৌমুদী

নিবর্ত্তেতি। কামচরম্ অধিবাসীচ্ছানুরূপগামি, দিব্যমুৎকৃষ্টম্। চিত্রমাশ্চর্য্যম্, ভাস্বরৈরুজ্জ্বলৈঃ, পতত্রিভিঃ পক্ষিভিঃ। পৌলোমৈঃ কালকেয়ৈশ্চাসুরবিশেষৈঃ। গোপুরৈঃ ক্ষুদ্রক্ষুদ্রদ্বারৈঃ অট্টালকৈরুপরিতনগৃহৈশ্চ উপেতম্, চত্বারি দ্বারাণি প্রধানা দ্বারো যত্র তৎ। দিব্যৈঃ স্বর্গীয়ৈঃ। স্রগ্বিভির্মালাবদ্ভিঃ ॥১—৫॥

---

অর্জ্জুন বলিলেন—"মহারাজ! তাহার পর আমি ফিরিয়া যাইবার সময়ে অগ্নি ও সূর্য্যের ন্যায় দীপ্তিশালী, কামগামী, বিশাল ও উৎকৃষ্ট আর একটী নগর দর্শন করিলাম। রত্নময় নানাবিধ বৃক্ষ ও উজ্জ্বল নানাবিধ পক্ষী সে নগরটীকে বিচিত্র করিয়া রাখিয়াছিল; সর্ব্বদা হৃষ্টচিত্ত 'পৌলোম' ও 'কালকেয়'-নামক অসুরেরা তাহাতে অবস্থান করিতেছিল; আর সে নগরটীতে প্রধান চারিটা দ্বার, বহুতর ক্ষুদ্র দ্বার এবং অসংখ্য উপরিতন গৃহ ছিল, এই সকল কারণে সে নগরটী দুর্দ্ধর্ষ ছিল; এবং সে নগরটী সর্ব্বরত্নময়, উত্তম ও অদ্ভুত দৃশ্য ছিল এবং তাহার সকল দিকেই সর্ব্বরত্নময় ও পুষ্পফলযুক্ত নানাবিধ বৃক্ষ ছিল এবং তাহার ভিতরে অতিমনোহর স্বর্গীয় পক্ষীরা বিচরণ করিতেছিল এবং তাহার সকল দিকেই মালাধারী ও হৃষ্টচিত্ত অসুরেরা শূল, ঋষ্টি, ধনু ও মুদ্‌গর ধারণ করিয়া ভ্রমণ করিতেছিল ॥১—৫॥

---

(২) রত্নদ্রুমময়ৈশ্চিত্রৈঃ সুস্বরৈশ্চ পতত্রিভিঃ। পৌলোমৈঃ কালকঞ্জৈশ্চ—বা ব কা।

তদহং প্রেক্ষ্য দৈত্যানাং পুরমদ্ভুতদর্শনম্।
অপৃচ্ছং মাতলিং রাজন্! কিমিদং বর্ত্ততেঽদ্ভুতম্ ॥৬॥

মাতলিরুবাচ।

পুলোমা নাম দৈতেয়ী কালকা চ মহাসুরী।
দিব্যং বর্ষসহস্রং তে চেরতুঃ পরমং তপঃ ॥৭॥
তপসোঽন্তে ততস্তাভ্যাং স্বয়ম্ভূরদদদ্বরম্।
অগৃহ্লীতাং বরং তে তু সুতানামপদুঃখিতাম্ ॥৮॥
অবধ্যতাঞ্চ রাজেন্দ্র! সুররাক্ষসপন্নগৈঃ।
পুরং সুরমণীয়ঞ্চ খেচরং সুমহাপ্রভম্ ॥৯॥ (যুগ্মকম্)
সর্ব্বরত্নৈঃ সমুদিতং দুর্দ্ধর্ষমমরৈরপি।
মহর্ষিযক্ষগন্ধর্ব্ব পন্নগাসুররাক্ষসৈঃ ॥১০॥
সর্ব্বকামগুণোপেতং বীতশোকমনাময়ম্।
ব্রহ্মণা ভরতশ্রেষ্ঠ! কালকেয়কৃতে কৃতম্ ॥১১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তদিতি। অপৃচ্ছম্, আশ্চর্য্যদর্শনেন কৌতুকোদয়াদিত্যাশয়ঃ ॥৬॥

পুলোমেতি। কালকা চ নাম। দিব্যং স্বর্গীয়ং স্বর্গপরিমাণেন পরিমিতমিত্যর্থঃ ॥৭॥

তপস ইতি। স্বয়ম্ভূর্ব্রহ্মা। অপদুঃখিতাং দুঃখশূন্যতাং চিরসুখমিতি তাৎপর্য্যম্। খেচরম্ আকাশচরম্। অতএবাতিবিশালবিমানবিশেষাত্মকমিদমিতি প্রত্যেতব্যম্ ॥৮—৯॥

সর্ব্বেতি। সমুদিতং সমন্বিতম্। সর্ব্বকামগুণোপেতং সর্ব্বাভীষ্টোৎকর্ষযুক্তম্, বীতশোকং শোকসম্ভাবনারহিতম্, অনাময়ং রোগসম্ভাবনারহিতঞ্চ ॥১০—১১॥

---

রাজা! আমি দৈত্যগণের সেই অদ্ভুত দৃশ্য নগরটী দর্শন করিয়া মাতলিকে জিজ্ঞাসা করিলাম—"এই অদ্ভুত বস্তুটা কি রহিয়াছে?" ॥৬॥

মাতলি বলিলেন—"পুলোমানাম্নী এক দৈত্যরমণী ও কালকানাম্নী এক মহাসুরী ছিল; তাহারা দেবপরিমাণের সহস্র বৎসর যাবৎ গুরুতর তপস্যা করিয়াছিল ॥৭॥

রাজশ্রেষ্ঠ! তাহাদের তপস্যার পরে ব্রহ্মা আসিয়া তাহাদিগকে বর দান করিবার ইচ্ছা প্রকাশ করেন; তাহার পর আপন পুত্রগণের চিরসুখ এবং দেবতা, রাক্ষস ও নাগকর্ত্তৃক অবধ্যতা, আর অতিমনোহর ও অত্যুজ্জ্বল আকাশচর একটী নগর—এই সকল বর তাহারা ব্রহ্মার নিকট গ্রহণ করে ॥৮—৯॥

ভরতশ্রেষ্ঠ! তদনন্তর ব্রহ্মা—পৌলোম ও কালকেয় অসুরগণের জন্য সর্ব্বরত্ন-সম্পন্ন এবং দেব, দানব, যক্ষ, রাক্ষস, গন্ধর্ব্ব, নাগ ও মহর্ষিগণের পক্ষেও

---

(৮)···সুতানামল্পদুঃখিতাম্—নি।

তদেতৎ খপুরং দিব্যং চরত্যমরবর্জ্জিতম্ ।
পৌলোমাধ্যুষিতং বীর ! কালকেয়ৈশ্চ দানবৈঃ ॥১২॥
হিরণ্যপুরমিত্যেবং খ্যায়তে নগরং মহৎ ।
রক্ষিতং কালকেয়ৈশ্চ পৌলোমৈশ্চ মহাসুরৈঃ ॥১৩॥
তত্র তে মুদিতা নিত্যমবধ্যাঃ সর্ব্বদৈবতৈঃ ।
নিবসন্ত্যত্র কৌন্তেয় ! গতোদ্বেগা সদোৎসুকাঃ ॥১৪॥
সুরাসুরৈরবধ্যানাং দানবানাং ধনঞ্জয় ! ।
মানুষান্মৃত্যুরেতেষাং নির্দ্দিষ্টো ব্রহ্মণা পুরা ॥১৫॥
এতানপি রণে পার্থ ! কালকেয়ান্ দুরাসদান্ ।
বজ্রাস্ত্রেণ নয়স্বাসু বিনাশং সুমহাবলান্ ॥১৬॥

ভারতকৌমুদী

তদিতি। খপুরম্ আকাশচরং নগরম্। কালকেয়ৈশ্চাধ্যুষিতম্ ॥১২॥
হিরণ্যেতি। হিরণ্যং স্বর্ণং তন্নির্ম্মিতং পুরং হিরণ্যপুরম্, খ্যায়তে লোকৈঃ ॥১৩॥
তত্রেতি। সদোৎসুকাঃ স্রক্চন্দনবনিতাদিভোগার্থমুৎকণ্ঠিতাঃ ॥১৪॥
সুরেতি। সুরাসুরৈরিত্যুপলক্ষণং গন্ধর্ব্বাদিভিরপি, তথৈব পূর্ব্বমুক্তত্বাৎ ॥১৫॥
এতানিতি। কালকেয়ানিতি চোপলক্ষণং পৌলোমানপি। আশু শীঘ্রম্ ॥১৬॥

দুর্দ্ধর্ষ, আর শোক ও রোগের সম্ভাবনাশূন্য একটী নগর নির্ম্মাণ করিয়া তাহাদিগকে দান করেন ॥১০—১১॥

বীর ! এই সেই দেববিবর্জ্জিত এবং পৌলোম ও কালকেয়াধিষ্ঠিত দিব্য আকাশনগর বিচরণ করিতেছে ॥১২॥

লোকে এই মহানগরটীকে 'হিরণ্যপুর'-নামে আখ্যাত করিয়া থাকে এবং এই নগরটীকে পৌলোম ও কালকেয়নামক মহাসুরেরা রক্ষা করে ॥১৩॥

কুন্তীনন্দন ! দেবগণের অবধ্য সেই দানবেরা সর্ব্বদাই আনন্দিত, নিরুদ্বেগ এবং ভোগের প্রতি উৎকণ্ঠিত থাকিয়া এই নগরে বাস করিতেছে ॥১৪॥

ধনঞ্জয় ! এই দানবেরা দেবাসুরপ্রভৃতির অবধ্য ; সুতরাং ব্রহ্মা পূর্ব্বেই মানুষ হইতে ইহাদের মৃত্যু নির্দ্দিষ্ট করিয়া রাখিয়াছেন ॥১৫॥

অতএব পৃথানন্দন ! আপনি, এই দুর্দ্ধর্ষ ও মহাবল পৌলোম এবং কালকেয় অসুরদিগকেও যুদ্ধে বজ্রদ্বারা শীঘ্র বিনষ্ট করুন" ॥১৬॥

(১২) তদেব খপুরং দিব্যম্—পি। (১৪) তত্র তে মুদিতা রাজন্ !···নিবসন্ত্যত্র রাজেন্দ্র !···নিরুৎসুকাঃ—বা ব কা নি। (১৫) প্রথমার্দ্ধং বা ব কা পি নাস্তি। (১৬)··· কালকঞ্জান্ দুরাসদান্—বা ব কা পি।

অর্জ্জুন উবাচ।

সুরাসুরৈরবধ্যাংস্তানহং জ্ঞাত্বা বিশাংপতে!।
অব্রুবং মাতলিং হৃষ্টো যাহ্যেতৎ পুরমঞ্জসা ॥১৭॥
ত্রিদশেশদ্বিষো যাবৎ ক্ষয়মস্ত্রৈর্নয়াম্যহম্।
ন কথঞ্চিদ্ধি মে পাপা ন বধ্যা যে সুরদ্বিষঃ ॥১৮॥
উবাহ মাং ততঃ শীঘ্রং হিরণ্যপুরমন্তিকাৎ।
রথেন তেন দিব্যেন হরিযুক্তেন মাতলিঃ ॥১৯॥
তে মামালক্ষ্য দৈতেয়া বিচিত্রাভরণাম্বরাঃ।
সমুৎপেতুর্মহাবেগা রথানাস্থায় দংশিতাঃ ॥২০॥
ততো নালীকনারাচৈর্ভল্লৈঃ শক্ত্যৃষ্টিতোমরৈঃ।
প্রত্যঘ্নন্ দানবেন্দ্রা মাং ক্রুদ্ধাস্তীব্রপরাক্রমাঃ ॥২১॥
তদহং শরবর্ষেণ মহতা প্রত্যবারয়ম্।
শস্ত্রবর্ষং মহদ্রাজন্! বিদ্যাবলসমাশ্রিতঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

সুরেতি। সুরাসুরৈরবধ্যান্ অপি তু মানুষেণ বধ্যান্। অঞ্জসা দ্রুতম্ ॥১৭॥
ত্রীতি। যে সুরদ্বিষঃ, তে পাপাঃ, মে ন বধ্যা ইতি কথঞ্চিদপি ন, বধ্যা এবেত্যর্থঃ ॥১৮॥
উবাহেতি। অন্তিকাদ্দেশাৎ। হরিযুক্তেন অশ্বসমন্বিতেন ॥১৯॥
ত ইতি। আস্থায় আরুহ্য, দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥২০॥
তত ইতি। নালীকং নলনিষ্পন্নমস্ত্রং নারাচাদীনি চ তদানীন্তনান্যস্ত্রাণি ॥২১॥

---

অর্জ্জুন বলিলেন—"রাজা! আমি সেই অসুরদিগকে দেবতাপ্রভৃতির অবধ্য জানিয়া, আনন্দিত হইয়া মাতলিকে বলিলাম—"আপনি সত্বর এই নগরে গমন করুন ॥১৭॥

আমি অস্ত্রদ্বারা ইন্দ্রদ্বেষী সকলকেই বিনাশ করিব। যাহারা দেবদ্বেষী, তাহারা আমার বধ্য নহে, এরূপ কোন প্রকারেই হইতে পারে না"" ॥১৮॥

তাহার পর মাতলি অশ্বযুক্ত সেই দিব্য রথে করিয়া সত্বরই আমাকে সে স্থান হইতে সেই হিরণ্যপুরের নিকটে লইয়া গেলেন ॥১৯॥

তখন বিচিত্র বস্ত্র ও অলঙ্কারধারী সেই দৈত্যেরা আমাকে দেখিয়া যুদ্ধসজ্জা করিয়া রথে আরোহণপূর্ব্বক মহাবেগে উপস্থিত হইল ॥২০॥

তাহার পর মহাপরাক্রমশালী দানবেরা ক্রুদ্ধ হইয়া নালীক, নারাচ, ভল্ল, শক্তি, ঋষ্টি ও তোমরদ্বারা আমাকে আঘাত করিতে আরম্ভ করিল ॥২১॥

---

(১৭) সুরাসুরৈরবধ্যং তৎ—বা ব কা নি। (১৯)…হিরণ্যপুরমন্তিকম্—পি।

উদ্ধৃত্য গঙ্গাসলিলাত্ততো মৎস্যং মনুঃ স্বয়ম্।
সমুদ্রমনয়ৎ পার্থ! তত্র চৈনমবাসৃজৎ ॥২৪॥
সুমহানপি মৎস্যস্তু স মনোর্নয়তস্তদা।
আসীদ্‌যথেষ্টহার্য্যশ্চ স্পর্শগন্ধসুখশ্চ বৈ ॥২৫॥
যদা সমুদ্রে প্রক্ষিপ্তঃ স মৎস্যো মনুনা তদা।
তত এনমিদং বাক্যং স্ময়মান ইবাব্রবীৎ ॥২৬॥
ভগবন্! হি কৃতা রক্ষা ত্বয়া সর্ব্বা বিশেষতঃ।
প্রাপ্তকালন্তু যৎ কার্য্যং ত্বয়া তচ্ছ্রূয়তাং মম ॥২৭॥
অচিরাদ্ভগবন্! ভৌমমিদং স্থাবরজঙ্গমম্।
সর্ব্বমেব মহাভাগ! প্রলয়ং বৈ গমিষ্যতি ॥২৮॥

ভারতকৌমুদী

গঙ্গায়ামিতি। বৃহত্ত্বাৎ আত্মনোঽতিবিশালদেহত্বাৎ, চেষ্টিতুং বিচলিতুম্ ॥২৩॥

উদ্ধৃত্যেতি। অবাসৃজৎ ন্যক্ষিপৎ ॥২৪॥

অথ কথং মনুস্তাদৃশং ভারিণং মৎস্যমনয়দিত্যাহ—সুমহানিতি। যথেষ্টহার্য্যঃ তুলরাশি-বদিচ্ছানুসারেণৈব বাহ্যঃ, স্পর্শগন্ধয়োঃ সুখো মৎস্যত্বেঽপি সুখজনকস্তৎপ্রভাবাদেব ॥২৫॥

যদেতি। ততস্তস্মিন্ স্থান এব স্থিতঃ। স্ময়মান ঈষদ্ধসন্ ॥২৬॥

ভগবন্নিতি। প্রাপ্ত উপস্থিতপ্রায়ঃ কালো যস্য তৎ ॥২৭॥

অচিরাদিতি। ভৌমং ভূতলবর্ত্তি। প্রলয়ং জলমগ্নতাম্ ॥২৮॥

---

"প্রভু! আমি অতিবৃহৎ হইয়াছি বলিয়া গঙ্গাতেও চলিতে পারিতেছি না; অতএব ভগবন্! আপনি আমার প্রতি প্রসন্ন হউন, সত্বর আমাকে সমুদ্রে নিয়া চলুন" ॥২৩॥

পৃথানন্দন! তাহার পর মনু নিজেই সেই মৎস্যকে গঙ্গার জল হইতে তুলিয়া সমুদ্রে লইয়া গেলেন এবং তাহাতেই উহাকে ছাড়িয়া দিলেন ॥২৪॥

মনু যখন সেই মৎস্যকে লইয়া চলিয়াছিলেন, তখন সেই মৎস্য অতিবৃহৎ হইলেও মনুর পক্ষে ইচ্ছানুসারে বহনীয় হইয়াছিল এবং তাহার গন্ধ ও স্পর্শ মনুর পক্ষে সুখজনকই হইয়াছিল ॥২৫॥

মনু যখন তাহাকে সমুদ্রে ছাড়িয়া দিলেন, তখন সেই মৎস্য সেইখানে থাকিয়া হাসিতে হাসিতেই যেন মনুকে এই কথা বলিল—॥২৬॥

"ভগবন্! আপনি সর্ব্বত্রই আমাকে বিশেষভাবে রক্ষা করিয়াছেন; সুতরাং যে কার্য্যের সময় প্রায় উপস্থিত হইয়া আসিল, তাহা আমার নিকট শ্রবণ করুন ॥২৭॥

সংপ্রক্ষালনকালোঽয়ং লোকানাং সমুপস্থিতঃ।
তস্মাত্ত্বাং বোধয়াম্যদ্য যত্তে হিতমনুত্তমম্ ॥২৯॥
ত্রসানাং স্থাবরাণাঞ্চ যচ্চেঙ্গং যচ্চ নেঙ্গতি।
তস্য সর্ব্বস্য সংপ্রাপ্তঃ কালঃ পরমদারুণঃ ॥৩০॥
নৌশ্চ কারয়িতব্যা তে দৃঢ়া যুক্তবটারকা।
তত্র সপ্তর্ষিভিঃ সার্দ্ধমারুহেথা মহামুনে! ॥৩১॥
বীজানি চৈব সর্ব্বাণি যথোক্তানি দ্বিজৈঃ পুরা।
তস্যামারোহয়ের্নাবি সুসংগুপ্তানি ভাগশঃ ॥৩২॥

---

ভারতকৌমুদী

সমিতি। অয়ং সংপ্রক্ষালনস্য জলপ্লাবনস্য কালঃ। বোধয়ামি জ্ঞাপয়ামি ॥২৯॥

ত্রসানামিতি। ত্রস্যন্তি ত্রাসাদিনা গচ্ছন্তীতি ত্রসা জঙ্গমাস্তেষাম্। ত্রস্যতেঃ পচাদিত্বাদচ্। ত্রসত্বং স্থাবরত্বঞ্চ যথাক্রমং ব্যাচষ্টে যদিতি। ইঙ্গং চলনশীলং মনুষ্যাদি। নেঙ্গতি ন চলতি প্রস্তরাদি। সংপ্রাপ্ত উপস্থিতঃ ॥৩০॥

নৌরিতি। নৌঃ কাচিত্তরিঃ। যুক্তো বন্ধনার্থং লগ্নো বটারকঃ শণরজ্জুর্যত্র সা ॥৩১॥

বীজানীতি। বীজানি ধান্যাদীনাম্। ভাগশঃ সুসংগুপ্তানি অতিসুরক্ষিতানি ॥৩২॥

ভারতভাবদীপঃ

স মৎস্যোঽচ্যুত ইতি সম্বন্ধঃ ॥২১॥ মৎস্যস্পর্শগন্ধজং চিদাভাসসম্পর্কজং সুখং যস্যাস্তীতি তস্য মনোঃ ॥২৫—২৮॥ সম্প্রক্ষালনমেকীভাবেন শুক্তিরজতস্যেব প্রপঞ্চমলস্য দূরীকরণম্ ॥২৯॥ ত্রসানাং জঙ্গমানাম্, ইঙ্গং চলনশীলং বৃক্ষাদি, নেঙ্গতি পাষাণাদি, কালোঽন্তঃ ॥৩০॥ বটারকা রজ্জুঃ। বট বেষ্টনেঽস্য রূপম্। সপ্তর্ষিভিঃ প্রাণেন্দ্রিয়ৈঃ ॥৩১॥ বীজানি কর্ম্মাণি

---

ভগবন্! মহাভাগ! ভূতলের এই স্থাবরজঙ্গমাত্মক সমস্ত পদার্থই অচিরকালমধ্যে জলমগ্ন হইবে ॥২৮॥

জগতের এই জলপ্লাবনের কাল প্রায় উপস্থিত হইল; অতএব আপনার পক্ষে যাহা পরম হিতকর, তাহা আজ আমি আপনাকে জানাইতেছি ॥২৯॥

যাহা চলে এবং যাহা চলে না, সেইরূপ সমস্ত জঙ্গম ও স্থাবরপদার্থের পক্ষেই অতিদারুণ সময় উপস্থিত হইতেছে ॥৩০॥

অতএব মহর্ষি! আপনি একখানা দৃঢ় নৌকা নির্ম্মাণ করাইবেন, তাহাতে যেন শণের একটা দড়ি লাগান থাকে; তা'রপর আপনি সপ্তর্ষিদিগের সহিত সেই নৌকায় আরোহণ করিয়া থাকিবেন ॥৩১॥

আর, পূর্ব্বে ব্রাহ্মণেরা যে সকল বীজের কথা বলিয়াছেন, সেই সকল বীজ ভাগে ভাগে সুরক্ষিত করিয়া সেই নৌকায় তুলিয়া রাখিবেন ॥৩২॥

নৌস্থশ্চ মাং প্রতীক্ষেথাস্তদা মুনিজনপ্রিয় ! ।
আগমিষ্যাম্যহং শৃঙ্গী বিজ্ঞেয়স্তেন তাপস ! ॥৩৩॥
এবমেব ত্বয়া কার্য্যমাপৃষ্টোঽসি ব্রজাম্যহম্ ।
তা ন শক্যা মহত্যো বৈ আপস্তর্ত্তুং ময়া বিনা ।
নাভিশঙ্ক্যমিদঞ্চাপি বচনং মে ত্বয়া বিভো ! ॥৩৪॥
এবং করিষ্য ইতি তং স মৎস্যং প্রত্যভাষত ।
জগ্মতুশ্চ যথাকামমনুজ্ঞাপ্য পরস্পরম্ ॥৩৫॥
ততো মনুর্মহারাজ ! যথোক্তং মৎস্যকেন হ ।
বীজান্যাদায় সর্ব্বাণি সাগরং পুপ্লুবে তদা ॥৩৬॥
নৌকয়া শুভয়া বীর ! মহোর্ম্মিণমরিন্দম ! ।
চিন্তয়ামাস চ মনুস্তং মৎস্যং পৃথিবীপতে ! ॥৩৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নাবিতি। শৃঙ্গী বিশালশৃঙ্গবান্, তেন শৃঙ্গেণ তদ্দর্শনেনৈব ত্বয়াহং বিজ্ঞেয়ঃ ॥৩৩॥

এবমিতি। আপৃষ্টঃ সম্ভাষিতঃ। আপো জলম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

এবমিতি। স মনুঃ। অনুজ্ঞাপ্য গমনানুমতিং কারয়িত্বা ॥৩৫॥

তত ইতি। মৎস্যকেনেত্যজ্ঞানে কপ্রত্যয়ঃ। পুপ্লুবে ততার, তদানীমেব জলপ্লাবনারম্ভাদিত্যাশয়ঃ। শুভয়া দৃঢ়নির্ম্মিতত্বাদিতি ভাবঃ। মহোর্ম্মিণমিতি ব্রীহ্যাদিত্বাদিন্ ॥৩৬—৩৭॥

ভারতভাবদীপঃ

সুসংগুপ্তানি দর্শনাযোগ্যানি অদৃষ্টানীত্যর্থঃ ॥৩২॥ মামন্তরাত্মানং প্রতীক্ষেথাঃ প্রতীপং জড়ানৃতাদিপ্রাতিকূল্যেন ঈক্ষেথা আলোচয়। আগমিষ্যাম্যাবির্ভবিষ্যামি। শৃঙ্গী শৃণাতি হিনস্তি জীবোপাধীন্ বাধতে ইতি শৃঙ্গং মূর্ত্তিস্তদ্বান্। কথাপক্ষে সুগমমেব ॥৩৩॥ আপঃ

মুনিজনপ্রিয় তাপস ! আপনি সেইভাবে সেই নৌকায় থাকিয়া আমার প্রতীক্ষা করিতে থাকিবেন ; তাহার পর আমি বিশাল শৃঙ্গ ধারণ করিয়া আসিব ; তখন আপনি আমার সেই বিশাল শৃঙ্গ দেখিয়াই আমাকে চিনিতে পারিবেন ॥৩৩॥

আপনি এইরূপই করিবেন। (যাইবার সময়ে) আপনাকে সম্ভাষণ করিতেছি ; আমি চলিলাম ; কিন্তু প্রভু ! আমাকে ছাড়া আপনি সেই বিশাল জলরাশি উত্তীর্ণ হইতে পারিবেন না, কিংবা আমার এই কথার উপরেও আপনি সন্দেহ করিবেন না” ॥৩৪॥

“এইরূপই করিব” এই কথা মনু সেই মৎস্যকে বলিলেন। তাহার পর তাঁহারা পরস্পর পরস্পরের অনুমতি লইয়া ইচ্ছানুসারে চলিয়া গেলেন ॥৩৫॥

স চ তচ্চিন্তিতং জ্ঞাত্বা মৎস্যঃ পরপুরঞ্জয় ! ।
শৃঙ্গী তত্রাজগামাশু তদা ভরতসত্তম ! ॥৩৮॥
তং দৃষ্ট্বা মনুজব্যাঘ্র ! মনুর্মৎস্যং জলার্ণবে ।
শৃঙ্গিণং তং যথোক্তেন রূপেণাদ্রিমিবোচ্ছ্রিতম্ ॥৩৯॥
বটারকময়ং পাশমথ মৎস্যস্য মূর্দ্ধনি ।
মনুর্মনুজশার্দ্দূল ! তস্মিন্ শৃঙ্গে ন্যবেশয়ৎ ॥৪০॥
সংযতস্তেন পাশেন মৎস্যঃ পরপুরঞ্জয় ! ।
বেগেন মহতা নাবং প্রাকর্ষল্লবণাম্ভসি ॥৪১॥
স ততার তয়া নাবা সমুদ্রং মনুজেশ্বর ! ।
নৃত্যমানমিবোর্ম্মীভির্গর্জ্জমানমিবাম্ভসা ॥৪২॥

ভারতকৌমুদী

স ইতি। জ্ঞাত্বা, সর্ব্বজ্ঞত্বাদিতি তাৎপর্য্যম্। শৃঙ্গী বিশালশৃঙ্গশালী ॥৩৮॥
তমিতি। দৃষ্ট্বা আশ্বস্তোঽভূদিতি শেষঃ। উচ্ছ্রিতমুচ্চম্। শৃঙ্গমেব তাদৃশমিত্যর্থঃ ॥৩৯॥
বটেতি। বটারকময়ং শণসূত্রময়ম্। মূর্দ্ধনি মূর্দ্ধস্থে। ন্যবেশয়ৎ অবধ্নাৎ ॥৪০॥
সংযত ইতি। সংযতঃ শৃঙ্গে বদ্ধঃ। প্রাকর্ষৎ আকৃষ্য নীত্বাঽচলৎ ॥৪১॥
স ইতি। স মনুঃ। অম্ভসা অম্ভোবেগশব্দেন। উভয়ত্রাপ্যার্ষত্বাদানশ্ ॥৪২॥

বীর মহারাজ ! তদনন্তর মনু, মৎস্যের কথা অনুসারে একখানা সুদৃঢ় নৌকা নির্ম্মাণ করাইয়া সমস্ত বীজ লইয়া সেই নৌকায় আরোহণ করিয়া মহাতরঙ্গময় মহাসমুদ্রে ভাসিলেন এবং অরিন্দম রাজা ! মনু তখন সেই মৎস্যকে স্মরণ করিলেন ॥৩৬—৩৭॥

শত্রুনগরবিজয়ী ভরতশ্রেষ্ঠ ! তখন সেই বিশাল শৃঙ্গধারী মৎস্যও মনু স্মরণ করিতেছেন জানিয়া সত্বরই সেখানে আগমন করিল ॥৩৮॥

নরশ্রেষ্ঠ ! তখন মনু মহাসমুদ্রমধ্যে সেই মৎস্যকে এবং পর্ব্বতের ন্যায় উচ্চ যথোক্তরূপ তাহার শৃঙ্গ দেখিয়া আশ্বস্ত হইলেন ॥৩৯॥

মনুষ্যশ্রেষ্ঠ ! তাহার পর মনু মৎস্যের মস্তকস্থিত সেই শৃঙ্গে আপন নৌকার সেই শণসূত্রময় রজ্জু বন্ধন করিলেন ॥৪০॥

শত্রুনগরবিজয়ী রাজা ! মৎস্য সেই রজ্জুবদ্ধ হইয়া লবণজলের উপর দিয়া মহাবেগে সেই নৌকাখানাকে টানিয়া লইয়া চলিল ॥৪১॥

রাজা ! তখন সমুদ্র যেন তরঙ্গদ্বারা নৃত্য করিতেছিল এবং জলের

(৪২) স চ তাংস্তারয়ন্ নাবা—বা ব কা পি।

ক্ষোভ্যমাণা মহাবাতৈঃ সা নৌস্তস্মিন্ মহোদধৌ।
ঘূর্ণতে চপলেব স্ত্রী মত্তা পরপুরঞ্জয়! ॥৪৩॥
নৈব ভূমির্ন চ দিশঃ প্রদিশো বা চকাশিরে।
সর্ব্বমাম্ভসমেবাসীৎ খং দ্যৌশ্চ নরপুঙ্গব! ॥৪৪॥
এবম্ভূতে তদা লোকে সঙ্কুলে ভরতর্ষভ!।
অদৃশ্যন্তর্ষয়ঃ সপ্ত মনুর্মৎস্যস্তথৈব চ ॥৪৫॥
এবং বহূন্ বর্ষগণান্ তাং নাবং সোঽথ মৎস্যকঃ।
চকর্ষাতন্দ্রিতো রাজংস্তস্মিন্ সলিলসঞ্চয়ে ॥৪৬॥
ততো হিমবতঃ শৃঙ্গং যৎ পরং ভরতর্ষভ!।
তত্রাকর্ষত্ততো নাবং স মৎস্যঃ কুরুনন্দন! ॥৪৭॥
অথাব্রবীত্তদা মৎস্যস্তানৃষীন্ প্রহসন্ শনৈঃ।
অস্মিন্ হিমবতঃ শৃঙ্গে নাবং বধ্নীত মা চিরম্ ॥৪৮॥

ভারতকৌমুদী

ক্ষোভ্যেতি। ক্ষোভ্যমাণা সঞ্চাল্যমানা। মত্তা মদ্যপানেন ॥৪৩॥
নেতি। দিশঃ প্রদিশো দিগাদিপ্রান্তস্থান্তরুলতাদয়ঃ। আম্ভসং জলময়ম্ ॥৪৪॥
এবমিতি। লোকে জগতি, সঙ্কুলে জলব্যাপ্তে। অদৃশ্যন্ত তৈরেব ঋষ্যাদিভিঃ ॥৪৫॥
এবমিতি। চকর্ষ আকৃষ্য চলিতঃ, অতন্দ্রিতঃ অনলসঃ ॥৪৬॥
তত ইতি। পরম্ উচ্চতাধিক্যেন প্রধানম্। ততঃ পূর্ব্বস্থানাৎ ॥৪৭॥

শব্দে যেন গর্জ্জন করিতেছিল; এহেন সমুদ্রটাকে মনু নৌকায় উঠিয়া উত্তীর্ণ হইতে লাগিলেন ॥৪২॥

শক্রনগরবিজয়ী যুধিষ্ঠির! সেই নৌকাখানা সেই মহাসমুদ্রের মধ্যে মহাবায়ুবেগে সঞ্চালিত হইয়া মত্তা ও চঞ্চলা স্ত্রীর ন্যায় ঘুরিতে লাগিল ॥৪৩॥

নরশ্রেষ্ঠ! তখন ভূমি, দিক্ বা বিদিক্—কিছুই প্রকাশ পাইতেছিল না; আকাশপ্রভৃতি সমস্তই যেন জলময় ছিল ॥৪৪॥

ভরতশ্রেষ্ঠ! এইরূপে জগৎটাই জলব্যাপ্ত হইলে, তখন কেবল সাত জন ঋষি, মনু ও মৎস্যকে দেখা যাইতে লাগিল ॥৪৫॥

রাজা! তাহার পর সেই মৎস্য আলস্যবিহীন হইয়া সেই সমুদ্রের উপর দিয়া সেই নৌকাখানাকে এইভাবে অনেক বৎসর যাবৎ টানিয়া নিল ॥৪৬॥

ভরতশ্রেষ্ঠ কুরুনন্দন! তদনন্তর সেই মৎস্য—হিমালয়ের যেটা প্রধান শৃঙ্গ, সেইখানে সেই নৌকাখানাকে টানিয়া নিল ॥৪৭॥

তাহার পর তখনই সেই মৎস্য সহাস্যমুখে ধীরে ধীরে সেই ঋষিগণকে বলিল—"এই হিমালয়ের শৃঙ্গে নৌকা বন্ধন করুন, বিলম্ব করিবেন না" ॥৪৮॥

সা বদ্ধা তত্র তৈস্তূর্ণমৃষিভির্ভরতর্ষভ !।
নৌর্মৎস্যস্য বচঃ শ্রুত্বা শৃঙ্গে হিমবতস্তদা ॥৪৯॥
তচ্চ নৌবন্ধনং নাম শৃঙ্গং হিমবতঃ পরম্।
খ্যাতমদ্যাপি কৌন্তেয় ! তদ্বিদ্ধি ভরতর্ষভ ! ॥৫০॥
অথাব্রবীদনিমিষস্তানৃষীন্ সহিতস্তদা।
অহং প্রজাপতির্ব্রহ্মা মৎপরং নাধিগম্যতে।
মৎস্যরূপেণ যূয়ঞ্চ ময়াস্মান্মোক্ষিতা ভয়াৎ ॥৫১॥
মনুনা চ প্রজাঃ সর্ব্বাঃ সদেবাসুরমানুষাঃ।
দ্রষ্টব্যাঃ সর্ব্বলোকাশ্চ যচ্চেঙ্গং যচ্চ নেঙ্গতি ॥৫২॥

ভারতকৌমুদী

অথেতি। মা চিরং বিলম্বং ন কুরুতেত্যর্থঃ ॥৪৮॥

সেতি। তত্র শৃঙ্গে শৃঙ্গস্থে কস্মিংশ্চিদ্বৃক্ষে ॥৪৯॥

তদিতি। নৌর্বধ্যতে অস্মিন্নিতি নৌবন্ধনম্। পরং প্রধানম্ ॥৫০॥

অথেতি। নিমিষহীনত্বাদনিমিষঃ স মৎস্যঃ। সহিতৈস্তৈর্মিলিতঃ। মৎ মমাপেক্ষয়া, পরং স্মৃষ্টিকর্তৃষু প্রধানম্, নাধিগম্যতে ন জ্ঞায়তে কেনাপি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥

ভারতভাবদীপঃ

সংসারাঃ। ময়া বিনা মদীয়ং জ্ঞানং বিনা ॥৩৪—৫০॥ অহমিতি। অচলে অমূর্ত্তে কারণাত্মনি শৃঙ্গে বন্ধনস্য ফলমীশ্বরানুগ্রহাদহং ব্রহ্মাস্মীতি জ্ঞানমিত্যর্থঃ। তথা চান্যত্র পূর্ব্বং মূর্ত্তৌ ধৃতং চিত্তং মূর্ত্তেরেকৈকাবয়বত্যাগেনৈকদেশেঽস্থিতামাত্রে চ ধারয়েৎ ইত্যুক্ত্বা। তত্র লব্ধপদং চিত্তমাকৃষ্য ব্যোম্নি ধারয়েৎ। তচ্চ ত্যক্ত্বা মদারোহো ন কিঞ্চিদপি চিন্তয়েদিতি ব্যোমাখ্যামূর্ত্তদ্বারা মূর্ত্তামূর্ত্তেতরে শুদ্ধে আরোহ উক্তঃ। অত্র হিমবতঃ শৃঙ্গে নাবং বধ্নীতেত্যহং প্রজাপতির্ব্রহ্মেতি চ শ্লোকাভ্যাং মূর্ত্ত্যারাধনাদেব কারণং ব্রহ্ম নির্বিশেষঞ্চ ব্রহ্ম ক্রমেণ প্রাপ্যত ইতি দর্শিতম্। মৎস্যরূপেণ জ্ঞাতেন যূয়ং ভয়ান্মোক্ষিতা ইতি ভয়মহঙ্কারাদেরেব ধর্ম্ম ইত্যুক্তম্। শেষং স্পষ্টম্ ॥৫১—৫৭॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫৮॥

ভরতশ্রেষ্ঠ ! মৎস্যের কথা শুনিয়া সেই ঋষিরা তখনই নৌকাখানাকে সেই হিমালয়ের শৃঙ্গে বন্ধন করিলেন ॥৪৯॥

ভরতশ্রেষ্ঠ কুন্তীনন্দন ! তুমি অবগত হও যে, সেই কারণে সেই হিমালয়ের প্রধান শৃঙ্গটা অদ্যাপি 'নৌবন্ধন'-নামে অভিহিত হইতেছে ॥৫০॥

তাহার পর মৎস্য সেই ঋষিগণকে বলিল—"আমি—প্রজাপতি ব্রহ্মা; কোন ব্যক্তিই অপর স্মৃষ্টিকর্ত্তাকে আমা অপেক্ষা প্রধান বলিয়া জানে না। আমি আজ মৎস্যরূপে তোমাদিগকে এই ভয় হইতে মুক্ত করিলাম ॥৫১॥

তপসা চাতিতীব্রেণ প্রতিভাঽস্য ভবিষ্যতি।
মৎপ্রসাদাৎ প্রজাসর্গে ন চ মোহং গমিষ্যতি।
ইত্যুক্ত্বা বচনং মৎস্যঃ ক্ষণেনাদর্শনং গতঃ ॥৫৩॥
স্রষ্টুকামঃ প্রজাশ্চাপি মনুর্বৈবস্বতঃ স্বয়ম্।
প্রমূঢ়োঽভূৎ প্রজাসর্গে ততস্তেপে মহত্তপঃ ॥৫৪॥
তপসা মহতা যুক্তঃ সোঽথ স্রষ্টুং প্রচক্রমে।
সর্ব্বাঃ প্রজা মনুঃ সাক্ষাদ্‌যথাবদ্ভরতর্ষভ! ॥৫৫॥
ইত্যেতন্মাৎস্যকং নাম পুরাণং পরিকীর্ত্তিতম্।
আখ্যানমিদমাখ্যাতং সর্ব্বপাপহরং ময়া ॥৫৬॥
য ইদং শৃণুয়ান্নিত্যং মনোশ্চরিতমাদিতঃ।
স সুখী সর্ব্বপূর্ণার্থঃ স্বর্গলোকমিয়ান্নরঃ ॥৫৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি মার্কণ্ডেয়সমাস্যায়াং বৈবস্বতোপাখ্যানে অষ্টপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

মনুনেতি। ইঙ্গতীতি ইঙ্গং চলনশীলং পশ্বাদি, নেঙ্গতি ন চলতি, তচ্চ স্থাবরম্ ॥৫২॥
তপসেতি। প্রতিভা সৃষ্টৌ প্রখরা বুদ্ধিঃ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৫৩॥
স্রষ্টুকাম ইতি। প্রমূঢ়ঃ প্রজানাং প্রকারবিষয়ে কর্ত্তব্যজ্ঞানহীনঃ ॥৫৪॥
তপসেতি। যথাবৎ প্রকারবিষয়ে যথোচিতম্ ॥৫৫॥
ইতীতি। মৎস্যস্যেদমিতি মাৎস্যকম্। ইদমাখ্যানং শতপথব্রাহ্মণেঽপি দৃশ্যতে ॥৫৬॥

মনু—দেবতা, অসুর ও মানুষস্বরূপ সমস্ত প্রজা, সমস্ত লোক এবং সমস্ত স্থাবর ও জঙ্গম পদার্থ সৃষ্টি করিবেন ॥৫২॥

অতিতীব্র তপস্যার প্রভাবে ইঁহার প্রতিভা জন্মিবে এবং ইনি আমার অনুগ্রহে প্রজাসৃষ্টির বিষয়ে কোনরূপ ভ্রমে পতিত হইবেন না।" এই কথা বলিয়া মৎস্য তৎক্ষণাৎ অদৃশ্য হইয়া গেল ॥৫৩॥

তদনন্তর বৈবস্বতমনু প্রজা সৃষ্টি করিবার ইচ্ছা করিলেন বটে; কিন্তু কি প্রকারে সৃষ্টি করিবেন, তাহা স্থির করিতে পারিলেন না। তৎপরে তিনি গুরুতর তপস্যা করিতে আরম্ভ করিলেন ॥৫৪॥

তাহার পর মনু গুরুতর তপস্যান্বিত হইয়া যথোচিতভাবে সমস্ত প্রজা সৃষ্টি করিতে আরম্ভ করিলেন ॥৫৫॥

এই আমি 'মাৎস্যক-'নামক অতিপ্রাচীন উপাখ্যান বলিলাম। মহর্ষিরা এই উপাখ্যানটীকে সর্ব্বপাপনাশক বলিয়া প্রকাশ করিয়াছেন ॥৫৬॥

* '…সপ্তাশীত্যধিক…'—বা ব কা, '…ঊননবত্যধিক…'—পি, '…নবত্যধিক…'—নি।

# ঊনষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

ততঃ স পুনরেবাথ মার্কণ্ডেয়ং যশস্বিনম্।
পপ্রচ্ছ বিনয়োপেতো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ॥১॥
নৈকে যুগসহস্রান্তাস্ত্বয়া দৃষ্টা মহামুনে!।
ন চাপীহ সমঃ কশ্চিদায়ুষ্মান্ দৃশ্যতে তব ॥২॥
বর্জ্জয়িত্বা মহাত্মানং ব্রহ্মাণং পরমেষ্ঠিনম্।
ন তেঽস্তি সদৃশঃ কশ্চিদায়ুষা ব্রহ্মবিত্তম! ॥৩॥

---

ভারতকৌমুদী

য ইতি। সর্ব্বে পূর্ণা অর্থা অভীষ্টবিষয়া যস্য সঃ। ইয়াদ্‌গচ্ছেৎ ॥৫৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি মার্কণ্ডেয়-সমাস্যায়ামষ্টপঞ্চাশদধিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। অত্রাথশব্দো বাক্যারম্ভে। অতো ন তত ইত্যনেনার্থো পুনরুক্তিঃ ॥১॥

নৈক ইতি। নৈকে অনেকে, যুগসহস্রাণামন্তা অবসানানি ॥২॥

বর্জ্জয়িত্বেতি। পরমে পদে তিষ্ঠতীতি পরমেষ্ঠী। হে ব্রহ্মবিত্তম! বেদজ্ঞশ্রেষ্ঠ! ॥৩॥

ভারতভাবদীপঃ

এবং জীবন্মুক্তিং প্রসাধ্য "তস্যাথ মধ্যে বেতসঃ পুণ্যগন্ধঃ" ইত্যাদিনা নির্গুণে ব্রহ্মণ্যেব সগুণস্য মায়িকা ভাবাভাবাবুক্তৌ তৎপ্রপঞ্চার্থং ততঃ স পুনরেবাথেত্যাদি মন্যমানো যথা-

---

যে লোক প্রত্যহ এই মনুচরিত্রটী আদ্যোপান্ত শ্রবণ করে, সে লোক সুখী ও পূর্ণমনোরথ হইয়া স্বর্গলোকে গমন করে" ॥৫৭॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর ধর্ম্মরাজ যুধিষ্ঠির বিনয়নম্র হইয়া পুনরায় যশস্বী মার্কণ্ডেয়মুনির নিকট জিজ্ঞাসা করিলেন—॥১॥

"মহর্ষি! আপনি অনেক যুগসমাপ্তি দেখিয়াছেন। এই জগতে আপনার তুল্য আয়ুষ্মান্ অন্য কাহাকেও দেখা যায় না ॥২॥

হে বেদজ্ঞশ্রেষ্ঠ! পরমেষ্ঠী মহাত্মা ব্রহ্মা ব্যতীত অন্য কোন লোকই আয়ুর্বিষয়ে আপনার সমান নাই ॥৩॥

অনন্তরীক্ষে লোকেঽস্মিন্ দেবদানববর্জ্জিতে।
ত্বমেব প্রলয়ে বিপ্র! ব্রহ্মাণমুপতিষ্ঠসে ॥৪॥
প্রলয়ে চাপি নির্ব্বৃত্তে প্রবুদ্ধে চ পিতামহে।
ত্বমেকঃ সৃজ্যমানানি ভূতানীহ প্রপশ্যসি ॥৫॥
চতুর্ব্বিধানি বিপ্রর্ষে! যথাবৎ পরমেষ্ঠিনা।
বায়ুভূতা দিশঃ কৃত্বা বিক্ষিপ্যাপস্ততস্ততঃ ॥৬॥ (যুগ্মকম্)
ত্বয়া লোকগুরুঃ সাক্ষাৎ সর্ব্বলোকপিতামহঃ।
আরাধিতো দ্বিজশ্রেষ্ঠ! তৎপরেণ সমাধিনা ॥৭॥
স্বপ্রমাণমথো বিপ্র! ত্বয়া কৃতমনেকশঃ।
ঘোরেণাবিশ্য তপসা বেধসো নির্জ্জিতাস্ত্বয়া ॥৮॥

## ভারতকৌমুদী

অনন্তেতি। অনন্তরীক্ষে প্রাণ্যভাবাৎ হার্দাকাশশূন্যে। উপতিষ্ঠসে আরাধ্নোষি ॥৪॥

প্রলয় ইতি। নির্ব্বৃত্তে অবসিতে, প্রবুদ্ধে জাগরিতে, পিতামহে ব্রহ্মণি। প্রলয়কালে ব্রহ্মা নিদ্রাতীতি পুরাণসংবাদঃ। ভূতানি প্রাণিনঃ। চতুর্বিধানি জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জরূপাণি। বায়ুভূতা বায়ুপূর্ণাঃ, আপো জলানি ॥৫—৬॥

ত্বয়েতি। তৎপরেণ ব্রহ্মনিষ্ঠেন, সমাধিনা ধ্যানেন ॥৭॥

## ভারতভাবদীপঃ

বিধীত্যন্তমধ্যায়দ্বয়মারভ্যতেঽদ্বৈতসিদ্ধ্যর্থে ॥১—৩॥ অন্তরিক্ষে স্থূলবিয়দাদ্যভাববতি অস্মিন্ লোকে প্রত্যগাত্মনি প্রলয়ে স্থূলপ্রপঞ্চস্য লয়ে সতি। ব্রহ্মাণং সূত্রাত্মানং সূক্ষ্মভূতময়হিরণ্যগর্ভম্ ॥৪॥ ইহ হৃদয়পুণ্ডরীকে ॥৫॥ চতুর্বিধানি বাসনাময়ানি জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জানি। অস্য প্রলয়স্য পুরুষযত্নসাধ্যতামাহ—বায়ুভূতা ইতি। দিশঃ স্থূলং জগৎপ্রাণনিরোধেন বায়ুমাত্রতামাপাদ্য ততস্ততস্তেন তেনোপায়েনাপো দেহাকারপরিণতা বিক্ষিপ্য পরিত্যজ্য ব্রহ্মাণ্ডং স্থূলদেহে তচ্চ লিঙ্গে প্রবিলাপ্যেত্যর্থঃ ॥৬॥ লোকগুরুঃ সূত্রাত্মা সমাধিনা মনঃ-

---

ব্রাহ্মণ! প্রলয়কালে হৃদয়াকাশরহিত এবং দেবদানববিহীন এই জগতে কেবল আপনিই ব্রহ্মার উপাসনা করিয়া থাকেন ॥৪॥

ব্রহ্মর্ষি! প্রলয়কাল পরিসমাপ্ত এবং ব্রহ্মা জাগরিত হইলে, ব্রহ্মা এই জগতে দিক্‌সমূহকে বায়ুপূর্ণ এবং জলরাশিকে যথাস্থানে স্থাপিত করিয়া যথানিয়মে চতুর্বিধ প্রাণী সৃষ্টি করিতে থাকেন; তখন একমাত্র আপনিই তাহা দেখিতে পান ॥৫—৬॥

এবং দ্বিজশ্রেষ্ঠ! তখন আপনি ব্রহ্মার বিষয়ে ধ্যান অবলম্বন করিয়া জগতে গুরু এবং সমস্ত লোকের পিতামহ সেই সাক্ষাৎ ব্রহ্মার আরাধনা করিয়া থাকেন ॥৭॥

নারায়ণাঙ্কপ্রখ্যস্ত্বং সাম্পরায়েঽতিপঠ্যতে।
ভগবানেকশঃ কৃত্বা ত্বয়া বিষ্ণোশ্চ বিশ্বকৃৎ ॥৯॥
কর্ণিকোদ্ধরণং দিব্যং ব্রহ্মণঃ কামরূপিণঃ।
রত্নালঙ্কারযোগ্যাভ্যাং দৃগ্‌ভ্যাং দৃষ্টস্ত্বয়া পুরা ॥১০॥

---

## ভারতকৌমুদী

স্বেতি। হে বিপ্র! ত্বয়া অনেকশো বহুবারমেব, স্বেন আত্মনৈব প্রমাণং প্রত্যক্ষং কৃতম্, জগৎসৃষ্টেরিতি শেষঃ। তথা ত্বয়া আবিশ্য তপস্যেবাভিনিবিশ্য, তেন চ ঘোরেণ তপসা, বেধসঃ সৃষ্টিকর্ত্তারো মরীচ্যাদয়ো নির্জ্জিতাঃ ॥৮॥

নারায়ণেতি। ত্বম্, জলশায়িনো নারায়ণস্য অঙ্কঃ অঙ্কবর্ত্তী ব্রহ্মা তৎপ্রখ্যঃ প্রভাবে তত্তুল্যঃ। তথা ত্বয়া, সাম্পরায়ে জগৎসংহারে প্রলয়কাল ইত্যর্থঃ, বিষ্ণোঃ সম্বন্ধী বিষ্ণোর্নাভিকমলস্থ ইতি তাৎপর্য্যম্, ভগবান্ বিশ্বকৃৎ ব্রহ্মা, একশ একৈকং কৃত্বা, অতিপঠ্যতে অতীব স্তূয়তে নারায়ণো ব্রহ্মা চ প্রত্যেকমেবাধিকং স্তূয়ত ইত্যর্থঃ ॥৯॥

কর্ণিকেতি। পুরা সৃষ্টিপ্রারম্ভকালে, ত্বয়া, কামরূপিণো ব্রহ্মণঃ, দিব্যমলৌকিকম্, কর্ণিকায়া আবাসীভূতপদ্মবীজকোষস্য উদ্ধরণং দলাপসারণেনাবিষ্করণং যোগবলেন কৃত্বেতি

## ভারতভাবদীপঃ

প্রণিধানেন ॥৭॥ অনেকশোঽনেকৈরুপায়ৈঃ কৃতং কার্য্যং সর্ব্বং ব্রহ্মাণ্ডং স্বপ্রমাণমাত্মসম্মিতং কৃত্বা সার্ব্বাত্ম্যং প্রাপ্যেত্যর্থঃ। যদ্বা স্বং প্রত্যক্‌চিতিরেব প্রমাণং যস্মিন্ স্বয়ং বেদ্যং কৃত্বা সার্ব্বজ্ঞ্যং প্রাপ্যেত্যর্থঃ। ঘোরেণ তীব্রেণ তপসা ঐকাগ্র্যেণ। "মনসশ্চেন্দ্রিয়াণাঞ্চ ঐকাগ্র্যং পরমং তপঃ" ইতি স্মৃতেঃ। বেধসো বিরাজো মরীচ্যাদয়ো বা নির্জ্জিতাঃ স্বাত্মসাৎকৃতাঃ ॥৮॥ নারায়ণস্যাঙ্কঃ স্থানং সমীপং বা। "অঙ্কঃ স্থানেঽন্তিকে" ইতি বিশ্বঃ। তত্র প্রখ্যঃ প্রখ্যাতো ভগবদ্ভক্তেষূত্তমঃ, সাম্পরায়ে পরলোকে স্থূলদেহত্যাগে বা কর্ত্তব্যে সত্যতিপঠ্যসেঽত্যন্তং স্তূয়সে লোকৈরিতি শেষঃ। ভগবানিত্যাদিসার্দ্ধঃ, অক্ষরাধিক্যমার্ষম্। বিষ্ণোর্ব্রহ্মণ উপলব্ধিস্থানত্বেন তৎসম্বন্ধিকর্ণিকোদ্ধরণং কৃত্বা যোগকলয়া হৃদয়পুণ্ডরীকমুদ্‌ঘাট্যেত্যর্থঃ ত্বয়া দৃগ্‌ভ্যাং ভগবাননেকশোঽনেকবারং দৃষ্ট ইত্যন্বয়ঃ। রত্নানি তত্তজ্জাত্যুৎকৃষ্টবস্তূনি তেষামলঙ্কারো নিবারণক্রিয়া পরং বৈরাগ্যমিতি যাবৎ যোগোঽভি-যোগোঽভ্যাসঃ বৈরাগ্যাভ্যাসাভ্যামিত্যর্থঃ। দৃগ্‌ভ্যামিতি দ্বিত্বমন্তর্দৃষ্ট্যা হার্দ্দাকাশে দৃষ্টো বহির্দৃষ্ট্যাঽপি যোগজধর্ম্মসংস্কৃতয়া ব্যবহিতাদিদর্শিন্যা কৃৎস্নব্রহ্মাণ্ডরূপী করতলামলকবদ্দৃষ্ট ইত্যভি-

---

ব্রাহ্মণ! আপনি নিজেই অনেকবার জগৎসৃষ্টি প্রত্যক্ষ করিয়াছেন এবং তপস্যাতেই অভিনিবিষ্ট থাকিয়া সেই ভয়ঙ্কর তপস্যা দ্বারা সৃষ্টিকর্ত্তাদিগকে জয় করিয়াছেন ॥৮॥

আপনি, নারায়ণের ক্রোড়বর্ত্তী ব্রহ্মার তুল্য এবং আপনি প্রলয়কালে নারায়ণ ও ব্রহ্মা—ইঁহাদের প্রত্যেকেরই বিশেষ স্তব করিয়া থাকেন ॥৯॥

---

(১)···সাম্পরায়েঽতিপঠ্যসে—বা ব কা নি।

তস্মাৎ সর্ব্বান্তকো মৃত্যুর্জরা বা দেহনাশিনী।
ন ত্বাং বিশতি বিপ্রর্ষে! প্রসাদাৎ পরমেষ্ঠিনঃ ॥১১॥
যদা নৈব রবির্নাগ্নির্ন বায়ুর্ন চ চন্দ্রমাঃ।
নৈবান্তরীক্ষং নৈবোর্ব্বী শেষং ভবতি কিঞ্চন ॥১২॥
তস্মিন্নেকার্ণবে লোকে নষ্টে স্থাবরজঙ্গমে।
নষ্টে দেবাসুরগণে সমুৎসন্নমহোরগে ॥১৩॥
শয়ানমমিতাত্মানং পদ্মোৎপলনিকেতনম্।
ত্বমেকঃ সর্ব্বভূতেশং ব্রহ্মাণমুপতিষ্ঠসে ॥১৪॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

শেষঃ, রত্নালঙ্কারৌ কর্ণয়ো রত্নকুণ্ডলদ্বয়ং তদ্যোগ্যাভ্যাং সুন্দরতয়া তৎস্পর্শযোগ্যাভ্যাম্। এতেন জ্ঞাননয়নং ব্যাবর্ত্তিতম্। দৃগ্‌ভ্যাং নেত্রাভ্যাম্, দৃষ্টঃ, তস্য সৃষ্টিব্যাপার ইতি শেষঃ ॥১০॥

তস্মাদিতি। বিশতি আশ্রয়তি। পরমেষ্ঠিনঃ অতিস্তুতস্য ব্রহ্মণঃ ॥১১॥

যদেতি। অন্তরীক্ষং দ্যুলোকঃ, উর্ব্বী ভূলোকঃ, শেষমবশিষ্টম্, ভবতি তিষ্ঠতি। একঃ অর্ণব এব যত্র তস্মিন্। সমুৎসন্না নাশং গতা মহোরগা যস্মাত্তস্মিন্। পদ্মমেব উৎপলং পুষ্পং তদেব চ নিকেতনং গৃহং যস্য তম্ ॥১২—১৪॥

ভারতভাবদীপঃ

প্রায়েণ ॥৯—১০॥ তব ত্বাং ন বিশতীত্যপকৃষ্যতে ॥১১॥ শেষমবশিষ্টং পঞ্চমহাভূতপ্রলয়ে সতীত্যর্থঃ ॥১২॥ একার্ণবসদৃশে একরসে লোকে আত্মনি সলিল একো দ্রষ্টাদ্বৈতো ভবতি আত্মানমেব লোকমুপাসীতেত্যাদৌ নির্ব্বিশেষে আত্মনি সলিললোকশব্দয়োঃ প্রয়োগদর্শনাৎ স্থাবরাদৌ নষ্টে বধিতে সতি ॥১৩॥ স্বয়মপি তত্র শয়ানং সমুদ্রে বীচিবল্লীনং পদ্মোৎপল-নিকেতনং হৃৎপদ্মবল্লীপুষ্পস্থমাত্মানং মায়াবিনং ব্রহ্মাণং ব্রহ্ম অনুবাদ্যাপেক্ষয়া পুংস্ত্বম্ ॥১৪॥

---

এবং আপনি পূর্ব্বকালে কামরূপী ব্রহ্মার আবাস কর্ণিকাকে আবিষ্কার করিয়া কর্ণকুণ্ডলস্পর্শযোগ্য নয়নযুগলদ্বারাই তাঁহার সৃষ্টিকার্য্য দর্শন করিয়াছিলেন ॥১০॥

ব্রহ্মর্ষি! সেই জন্যই ব্রহ্মার অনুগ্রহে সর্ব্বনাশক মৃত্যু কিংবা দেহনাশিনী জরা আপনাকে আশ্রয় করিতে পারে না ॥১১॥

যখন চন্দ্র, সূর্য্য, অগ্নি, বায়ু, দ্যুলোক, ভূলোক বা অন্য কোন বস্তুই অবশিষ্ট থাকে না; স্থাবর ও জঙ্গম সমস্ত পদার্থই নষ্ট হইয়া যায়, দেবগণ ও অসুরগণ পর্য্যন্ত থাকেন না এবং মহানাগসমূহও বিনষ্ট হইয়া যায়, জগৎটাই কেবল সমুদ্রময় হইয়া পড়ে, সেই সময়ে সর্ব্বভূতের ঈশ্বর পদ্মস্থিত অমিতমাহাত্ম্য ব্রহ্মাকে একমাত্র আপনিই উপাসনা করিয়া থাকেন ॥১২—১৪॥

এতৎ প্রত্যক্ষতঃ সর্ব্বং পূর্ব্ববৃত্তং দ্বিজোত্তম ! ।
তস্মাদিচ্ছাম্যহং শ্রোতুং সর্ব্বহেত্বাত্মিকাং কথাম্ ॥১৫॥
অনুভূতং হি বহুশস্ত্বয়ৈকেন দ্বিজোত্তম ! ।
ন তেঽস্ত্যবিদিতং কিঞ্চিৎ সর্ব্বলোকেষু নিত্যদা ॥১৬॥

মার্কণ্ডেয় উবাচ ।

হন্ত তে কথয়িষ্যামি নমস্কৃত্বা স্বয়ম্ভুবে ।
পুরুষায় পুরাণায় শাশ্বতায়াব্যয়ায় চ ।
অব্যক্তায় সুসূক্ষ্মায় নির্গুণায় গুণাত্মনে ॥১৭॥
য এষ পুরুষব্যাঘ্র ! পীতবাসা জনার্দ্দনঃ ।
এষ কর্ত্তা বিকর্ত্তা চ ভূতাত্মা ভূতকৃৎ প্রভুঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

এতদিতি । এতৎ সর্ব্বং ত্বয়া দৃষ্টমিতি শেষঃ । সর্ব্বহেত্বাত্মিকাং কালবিষয়াম্ ॥১৫॥

অনুভূতমিতি । নিত্যদা কদাপি । সপ্তকল্পান্তজীবিত্বাদিত্যুভয়ত্রাপি ভাবঃ ॥১৬॥

হন্তেতি । হন্ত হর্ষে । স্বয়ম্ভুবে কেনাপ্যজনিতায়, পুরুষায় চিদ্রূপায়, পুরাণায় সর্ব্বেভ্যঃ প্রাচীনায়, শাশ্বতায় নিত্যায়, অব্যয়ায় হ্রাসহীনায়, অব্যক্তায় চাক্ষুষজ্ঞানে অস্পষ্টায়, সুসূক্ষ্মায় দুর্বোধায়, নির্গুণায় তুরীয়ায়, গুণাত্মনে মায়োপহিতায় চ । ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৭॥

য ইতি । এষ ইত্যঙ্গুল্যা নির্দ্দিষ্টঃ । বিকর্ত্তা কর্ত্তৃবিপরীতঃ সংহর্ত্তা ॥১৮॥

ভারতভাবদীপঃ

এতৎ সর্ব্বং ত্বয়া দৃষ্টমিতি শেষঃ ॥১৫—১৬॥ স্বয়ম্ভুবে অজন্মনে অস্যাপি জন্যত্বে তস্য তস্যাপীত্যনবস্থাপাতঃ, পুরুষায় পূর্ণায় পুরাণায় নিত্যৈকরূপায় শাশ্বতায়ানাদয়ে অব্যয়ায় নিত্যায় । অব্যক্তায় রূপাদিহীনায় সুসূক্ষ্মায় দুর্লক্ষ্যায় গুণাত্মনে মায়োপাধয়ে স এষ ইত্যঙ্গুল্যা

---

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আপনি প্রাচীন সমস্ত বৃত্তান্তই প্রত্যক্ষ দেখিয়াছেন ; অতএব আমি সেই প্রাচীন কালের কথা আপনার নিকট শুনিতে ইচ্ছা করি ॥১৫॥

দ্বিজশ্রেষ্ঠ ! এক আপনিই বহু ঘটনা দেখিয়াছেন এবং সমস্ত জগতের কোন বস্তুই কোন কালেও আপনার অবিদিত নাই" ॥১৬॥

মার্কণ্ডেয় বলিলেন—"স্বয়ম্ভু, নিত্য, হ্রাসবিহীন, অব্যক্ত, অতিসূক্ষ্ম এবং নির্গুণ, অথচ গুণবান্ পুরাণ পুরুষকে নমস্কার করিয়া তোমার নিকট বলিব ॥১৭॥

নরশ্রেষ্ঠ ! এই যে পীতাম্বর কৃষ্ণ রহিয়াছেন, ইনিই সৃষ্টিকর্ত্তা ও সংহারকর্ত্তা এবং ইনিই প্রাণিগণের আত্মা, বিধাতা ও নিয়ন্তা ॥১৮॥

---

(১৭) হন্ত তে বর্ত্তয়িষ্যামি—বা ব কা পি ।

অচিন্ত্যং মহদাশ্চর্য্যং পবিত্রমপি চোচ্যতে।
অনাদিনিধনং ভূতং বিশ্বমব্যয়মক্ষয়ম্ ॥১৯॥
এষ কর্ত্তা ন ক্রিয়তে কারণঞ্চাপি পৌরুষে।
যং হ্যেষ পুরুষো বেদ বেদা অপি ন তং বিদুঃ ॥২০॥
সর্ব্বমাশ্চর্য্যমেবৈতন্নির্বৃত্তং রাজসত্তম!।
আদিতো মনুজব্যাঘ্র! কৃৎস্নস্য জগতঃ ক্ষয়ে ॥২১॥

ভারতকৌমুদী

অচিন্ত্যমিতি। ভূতং বস্তু, বিশ্বং বিশ্বাত্মকং ব্রহ্ম, অব্যয়মহ্রাসম্, অক্ষয়মনাশম্ ॥১৯॥
এষ ইতি। ন ক্রিয়তে কেনাপি। পৌরুষে পুরুষকারসামান্যে ॥২০॥
সর্ব্বমিতি। এতৎ উৎপত্ত্যাদিকং কার্য্যম্। ক্ষয়ে ক্ষয়পর্য্যন্তে কালে ॥২১॥

ভারতভাবদীপঃ

নির্দিশতি ॥১৭॥ বিকর্ত্তা বিবিধরূপস্বকর্ত্তা মহদ্ব্রহ্ম ॥১৮॥ বিশ্বং বিশ্বাত্মকমপ্যব্যয়ম্, অপরিণামি অতএবাক্ষয়মবিনাশি এষ পীতবাসাঃ কর্ত্তৈব ন তু ক্রিয়তে। এতেন কৃষ্ণমূর্ত্তের্ব্যবহারাপেক্ষয়া নিত্যত্বমনাদিত্বঞ্চ দর্শিতম্। তচ্চ ব্যুৎপাদিতমাদিসভাপর্ব্বটীকয়োঃ। পৌরুষে কারণং চায়মেব তস্মাৎ প্রার্থনীয় ইতি ভাবঃ ॥১৯॥ য এনমিতি বক্তব্যে যন্ত্যেষ ইত্যুক্তির্ব্বেত্তৃবেদিত্রোরত্যন্তাভেদপ্রদর্শনার্থা। তথা চ শ্রুতিঃ—"ব্রহ্ম বা ইদমগ্র আসীত্তদাত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মী"তি তদিদং সর্ব্বমভবদিতি। ব্রহ্মৈব পশ্যতি ব্রহ্ম নাব্রহ্ম ব্রহ্ম পশ্যতীতি স্মৃতিশ্চ বেদা অপি ন তং বিদুরবাঙ্মনসগোচরত্বাৎ সর্ব্বমিতি আদিতঃ পরমাত্মনো নির্বৃত্তং নিষ্পন্নমেতৎ প্রত্যক্ষাদিগম্যং সর্ব্বজগত্যাশ্চর্য্যমেব স্বপ্নমায়েন্দ্রজালবদসম্ভাবনীয়োৎপত্তিস্থিতিকমেব কদা জগতঃ ক্ষয়ে দৃষ্টে সতি। অধিষ্ঠানসাক্ষাৎকারাৎ প্রাগেব বাদিভিঃ প্রধানপরমাণ্বাদিকং জগৎকারণমনুমীয়তে, তস্মিন্ সতি তু প্রধানাদেরভাবাবধারণাৎ কথমেকস্মাদপরিণামিনোঽসহায়াদ্বিচিত্ররচনাত্মকং জগজ্জাতং রজ্জ্বাঃ সর্প ইবেত্যন্তাশ্চর্য্যমিতি ভাবঃ। তথা চ ব্রহ্মৈব সংসরতি তদেব চ জগদাত্মনা নির্বর্ত্তত ইতি শ্লোকদ্বয়তাৎপর্য্যম্ ॥২০॥ অয়মেব পুরুষঃ স্বাজ্ঞানোত্থমাশ্চর্য্যরূপং জগৎপশ্যংস্তত্র রাগাদিমান্ ভূত্বা যুগচতুষ্টয়াত্মা ভবতি। তথা চ শ্রুতিঃ—"কলিঃ শয়ানো ভবতি সঞ্জিহানস্তু দ্বাপরঃ। উত্তিষ্ঠংস্ত্রেতা ভবতি কৃতং সম্পদ্যতে চরন্॥" ইতি ধর্ম্মাৎ পরাঙ্মুখঃ পুরুষ এব কলিঃ ধর্ম্মং শাস্ত্রাচার্য্যাদ্বিজানন্ দ্বাপরঃ তমনুষ্ঠাতুমিচ্ছংস্ত্রেতা অনুতিষ্ঠন্ কৃতং ভবতি এতেষাং ব্যুৎক্রমেণ কালঃ প্রমাণমাহ—কলে-

মহর্ষিরা বলেন—জগন্ময় ব্রহ্মপদার্থ—অচিন্তনীয়, মহাশ্চর্য্য ও পবিত্র; ইঁহার জন্ম নাই, মৃত্যু নাই, হ্রাস নাই এবং নাশ নাই ॥১৯॥

ইনি সমস্ত সৃষ্টি করেন, কিন্তু ইঁহাকে কেহ সৃষ্টি করে না; ইনি সমস্ত পুরুষকারের কারণ এবং ইনি যাহা জানেন, বেদও তাহা জানে না ॥২০॥

(২০)···যন্ত্যেষ পুরুষো বেদ দেবা অপি ন তং বিদুঃ—বা ব কা।

চত্বার্য্যাহুঃ সহস্রাণি বর্ষাণাং তৎ কৃতং যুগম্ ।
তস্য তাবচ্ছতী সন্ধ্যা সন্ধ্যাংশশ্চ তথাবিধঃ ॥২২॥
ত্রীণি বর্ষসহস্রাণি ত্রেতাযুগমিহোচ্যতে ।
তস্য তাবচ্ছতী সন্ধ্যা সন্ধ্যাংশশ্চ ততঃ পরম্ ॥২৩॥
তথা বর্ষসহস্রে দ্বে দ্বাপরং পরিমাণতঃ ।
তস্যাপি দ্বিশতী সন্ধ্যা সন্ধ্যাংশশ্চ তথাবিধঃ ॥২৪॥

---

## ভারতকৌমুদী

সত্যযুগপরিমাণাহ—চত্বারীতি। এষু সর্ব্বেষেব বর্ষগণনা দেবপরিমাণেনৈব জ্ঞেয়া, "সহস্রমেকং বর্ষাণাং দিব্যং কলৌ প্রকীর্ত্তিতম্" ইতি মৎস্যপুরাণবচনৈকবাক্যত্বাৎ কলিবর্ষগণনে দিব্যমিত্যনেন দেবপরিমাণস্যৈব গ্রহণেনান্যেষামপি তথাত্বৌচিত্যাৎ। এবঞ্চ শ্রীমদ্ভাগবতমতেনাপ্যস্য সামঞ্জস্যমুন্নেয়ম্। তস্য কৃতযুগস্য, তাবচ্ছতী চতুঃশতী, তথাবিধঃ বর্ষচতুঃশতীরূপ এব। যুগবর্ষেষু পূর্ণং যুগলক্ষণম্, সন্ধ্যাকালে তস্য কিয়ান্ হ্রাসঃ, সন্ধ্যাংশকালে চ পরযুগলক্ষণস্যৈব প্রায়েণ প্রকাশ ইতি ভেদঃ। এবং সর্ব্বত্র ॥২২॥

ত্রেতায়াঃ পরিমাণমাহ—ত্রীণীতি। তাবচ্ছতী ত্রিশতী, সন্ধ্যাংশশ্চ ত্রিশতী ॥২৩॥

দ্বাপরস্য পরিমাণমুল্লিখতি—তথেতি। পরিমাণতো দেবপরিমাণেন ॥২৪॥

## ভারতভাবদীপঃ

বীভৎসত্বপ্রদর্শনার্থঞ্চত্বার্য্যাহুরিত্যাদিনা ॥২১॥ তাবচ্ছতী চতুঃশতী সন্ধ্যা পূর্ব্বস্মিন্ যুগে উত্তরযুগধর্ম্মাণামুপসর্জ্জনতয়া সংক্রমঃ সন্ধ্যাংশস্তূত্তরস্মিন্ পূর্ব্বযুগধর্ম্মাণাং তথাবিধ উত্তর-প্রকারস্ত্রিশতীমিতোঽয়মেব পূর্ব্বযুগাপেক্ষয়া সন্ধ্যাংশ উত্তরযুগাপেক্ষয়া সন্ধ্যেতি চোচ্যতে। তথাচ কৃতত্রেতয়োঃ সন্ধ্যাসন্ধ্যাংশৌ সপ্তশতী। ত্রেতাদ্বাপরয়োঃ পঞ্চশতী। দ্বাপর-কল্যোস্ত্রিশতী কলিকৃতয়োস্তু পঞ্চশতীতি বিজ্ঞেয়ম্। এবঞ্চ কৃতস্যাদৌ চতুঃশতী কল্যপেক্ষয়া সন্ধ্যাংশোঽপি কৃতাপেক্ষয়া সন্ধ্যা। এবং সর্ব্বত্র তেন সন্ধ্যাসন্ধ্যাংশয়ো-

---

রাজাধিরাজ মনুষ্যশ্রেষ্ঠ! সমগ্র জগতের আদি হইতে শেষ পর্য্যন্ত যাহা নিষ্পন্ন হয়, সে সমস্তই আশ্চর্য্য ॥২১॥

মুনিরা বলেন—দেবপরিমাণে চারি হাজার বৎসরে সত্যযুগ হয়; আর চারি শত বৎসরে তাহার সন্ধ্যাকাল এবং চারি শত বৎসরে তাহার সন্ধ্যাংশকাল হয় ॥২২॥

দেবপরিমাণে তিন হাজার বৎসরে ত্রেতাযুগ হয়; আর তিন শত বৎসরে তাহার সন্ধ্যাকাল এবং তৎপরে তিন শত বৎসরে তাহার সন্ধ্যাংশকাল হয় ॥২৩॥

দেবপরিমাণে দুই হাজার বৎসরে দ্বাপরযুগ হয়; আর দুই শত বৎসরে তাহার সন্ধ্যাকাল ও দুই শত বৎসরে তাহার সন্ধ্যাংশকাল হয় ॥২৪॥

সহস্রমেকং বর্ষাণাং ততঃ কলিযুগং স্মৃতম্।
তস্য বর্ষশতং সন্ধ্যা সন্ধ্যাংশশ্চ ততঃ পরম্ ॥২৫॥
সন্ধ্যাসন্ধ্যাংশয়োস্তুল্যং প্রমাণমুপধারয়।
ক্ষীণে কলিযুগে চৈব প্রবর্ত্ততি কৃতং যুগম্ ॥২৬॥
এষা দ্বাদশসাহস্রী যুগাখ্যা পরিকীর্ত্তিতা।
এতৎ সহস্রপর্য্যন্তমহর্ব্রাহ্মমুদাহৃতম্ ॥২৭॥
বিশ্বং হি ব্রাহ্মভবনে সর্ব্বতঃ পরিবর্ত্ততে।
লোকানাং মনুজব্যাঘ্র! প্রলয়ং তং বিদুর্বুধাঃ ॥২৮॥
অল্পাবশিষ্টে তু তদা যুগান্তে ভরতর্ষভ!।
সহস্রান্তে নরাঃ সর্ব্বে প্রায়শোঽনৃতবাদিনঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

কলেঃ পরিমাণং দর্শয়তি—সহস্রমিতি। বর্ষশতম্ একমিত্যর্থঃ ॥২৫॥

সন্ধ্যেতি। প্রমাণং পরিমাণম্। কলিসন্ধ্যাংশে সত্যযুগলক্ষণস্য প্রায়েণ প্রকাশঃ ॥২৬॥

এষেতি। চতুর্ষু যুগেষু বর্ষাণাং দশ সহস্রাণি, তেষাং সন্ধ্যাসন্ধ্যাংশয়োর্দ্বে সহস্রে ইতি মিলিত্বা দ্বাদশসাহস্রী। যুগাখ্যা চতুর্যুগসংখ্যা। সহস্রপর্য্যন্তম্ একসহস্রাত্মকম্, এতৎ দেবপরিমাণকং চতুর্যুগম্, ব্রাহ্মং ব্রহ্মণঃ সম্বন্ধি, অহর্দিনমুদাহৃতম্। এবঞ্চ ব্রহ্মণো রাত্রেরপি তথাত্বাৎ "দৈবে যুগসহস্রে দ্বে ব্রাহ্মঃ" ইত্যমরকোষেণ সহ ন বিরোধঃ ॥২৭॥

বিশ্বমিতি। সর্ব্বতঃ সর্ব্বম, বিশ্বং জগৎ, ব্রাহ্মভবনে রাত্রৌ ব্রহ্মণো গৃহে ॥২৮॥

ধর্ম্মবিপ্লবাদিদানীং কলিযুগশেষাবস্থামাহ—অল্পেতি। যুগান্তে কলৌ। অল্পাবশিষ্টঃ কীদৃশ ইত্যাহ-সহস্রান্ত ইতি। সহস্রস্য দেবপরিমাণেন সহস্রবৎসরাত্মকস্য কলিযুগস্য চতুর্দ্ধা বিভক্তস্য অন্তে অন্তিমভাগে। অনৃতবাদিনো মিথ্যাভাষিণঃ ॥২৯॥

---

এবং দেবপরিমাণে এক হাজার বৎসরে কলিযুগ হয়; আর এক শত বৎসরে তাহার সন্ধ্যাকাল ও একশত বৎসরে তাহার সন্ধ্যাংশকাল হয় ॥২৫॥

যুধিষ্ঠির! সন্ধ্যা ও সন্ধ্যাংশের পরিমাণ সমান জানিবে এবং কলিযুগ সমাপ্ত হইলে আবার সত্যযুগ প্রবৃত্ত হয় জানিবে ॥২৬॥

মুনিরা বলিয়াছেন—চারি যুগের পরিমাণ—এই (দেবপরিমাণে) বার হাজার বৎসর এবং দেবপরিমাণে ইহার এক হাজার বৎসরে ব্রহ্মার একটী দিন হয় ॥২৭॥

নরশ্রেষ্ঠ! এই সমস্ত জগৎটাই ব্রহ্মার রাত্রিতে যাইয়া ব্রহ্মার গৃহে উপস্থিত হয় এবং পণ্ডিতেরা সেই কালটাকেই প্রলয়কাল বলিয়া জানেন ॥২৮॥

ভরতশ্রেষ্ঠ! কলিযুগ অল্পমাত্র অবশিষ্ট থাকিতে অর্থাৎ দেবপরিমাণে

যজ্ঞপ্রতিনিধিঃ পার্থ ! দানপ্রতিনিধিস্তথা ।
ব্রতপ্রতিনিধিশ্চৈব তস্মিন্ কালে প্রবর্ত্ততে ॥৩০॥
ব্রাহ্মণাঃ শূদ্রকর্ম্মাণস্তথা শূদ্রা ধনার্জ্জকাঃ ।
ক্ষত্রধর্ম্মেণ চাপ্যত্র বর্ত্তয়ন্তি গতে যুগে ॥৩১॥
নিবৃত্তযজ্ঞস্বাধ্যায়া দণ্ডাজিনবিবর্জ্জিতাঃ ।
ব্রাহ্মণাঃ সর্ব্বভক্ষ্যাশ্চ ভবিষ্যন্তি কলৌ যুগে ॥৩২॥
অজপা ব্রাহ্মণাস্তাত ! শূদ্রা জপপরায়ণাঃ ।
বিপরীতে তদা লোকে পূর্ব্বরূপং ক্ষয়স্য তৎ ॥৩৩॥
বহবো ম্লেচ্ছরাজানঃ পৃথিব্যাং মনুজাধিপ ! ।
মৃষানুশাসিনঃ পাপা মৃষাবাদপরায়ণাঃ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

যজ্ঞেতি। তদানীং কর্ম্মণাং মুখ্যঃ কল্পঃ প্রায়েণৈব ন বর্ত্তত ইত্যাশয়ঃ ॥৩০॥

ব্রাহ্মণা ইতি। ধনার্জ্জকা দ্বিজাতিসেবাব্যতিরেকেণৈবেতি ভাবঃ। গতে অবসিতে ॥৩১॥

নিবৃত্তেতি। দণ্ডৈর্বৈল্বাদিভিঃ, অজিনৈঃ কৃষ্ণমৃগচর্ম্মভির্বিবর্জ্জিতাঃ ॥৩২॥

অজপা ইতি। লোকে লোকভাবে, ক্ষয়স্য কলিযুগাবসানস্য ॥৩৩॥

বহব ইতি। মৃষানুশাসিনঃ অন্যায়েন প্রজাশাসনকারিণঃ ॥৩৪॥

---

একসহস্র বৎসরাত্মক কলিযুগের শেষভাগে প্রায় সকল মানুষই মিথ্যাবাদী হয় ॥২৯॥

পৃথানন্দন ! সেই সময়ে যজ্ঞ, দান ও ব্রতের প্রতিনিধি চলিতে আরম্ভ হয় ॥৩০॥

কলিযুগ অবসিত হইয়া আসিলে, ব্রাহ্মণেরা শূদ্রের কার্য্য করেন ; আবার শূদ্রেরা দ্বিজাতিসেবা ব্যতিরেকে ধন উপার্জ্জন করে এবং ক্ষত্রিয়ধর্ম্ম অবলম্বন করিয়া জীবিকানির্ব্বাহ করে ॥৩১॥

কলিযুগে ব্রাহ্মণদের যজ্ঞ ও বেদপাঠ তিরোহিত হইয়া যায়, আর তাঁহারা দণ্ড ও মৃগচর্ম্মবর্জ্জিত হন এবং সর্ব্বভক্ষ্য হইয়া উঠেন ॥৩২॥

বৎস ! ব্রাহ্মণেরা জপশূন্য হন, আর শূদ্রেরা জপপরায়ণ হয়। এইভাবে তখন লোকের ভাব বিপরীত হইতে থাকিলেই কলিযুগাবসানের লক্ষণ প্রকাশ পায় ॥৩৩॥

নরনাথ ! পাপাচারী বহুসংখ্যক ম্লেচ্ছ রাজা হইয়া পৃথিবীতে অন্যায়ভাবে শাসন করে এবং মিথ্যা ব্যবহার করে ॥৩৪॥

আন্ধ্রাঃ শকাঃ পুলিন্দাশ্চ যবনাশ্চ নরাধিপাঃ।
কাম্বোজা বাহ্লিকাঃ শূরাস্তথাভীরা নরোত্তম ! ॥৩৫॥
ন তদা ব্রাহ্মণঃ কশ্চিৎ স্বধর্ম্মমুপজীবতি।
ক্ষত্রিয়াশ্চাপি বৈশ্যাশ্চ বিকর্ম্মস্থা নরাধিপ ! ॥৩৬॥
অল্পায়ুষঃ স্বল্পবলাঃ স্বল্পবীর্য্যপরাক্রমাঃ।
অল্পসারাল্পদেহাশ্চ তথা সত্যাল্পভাষিণঃ ॥৩৭॥
বহুশূন্যা জনপদা মৃগব্যালাবৃতা দিশঃ।
যুগান্তে সমনুপ্রাপ্তে বৃথা চ ব্রহ্মবাদিনঃ ॥৩৮॥
ভোবাদিনস্তথা শূদ্রা ব্রাহ্মণাশ্চার্য্যবাদিনঃ।
যুগান্তে মনুজব্যাঘ্র ! ভবন্তি বহুজন্তবঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

আন্ধ্রা ইতি। আন্ধ্রাদয়ো জাতিবিশেষাঃ। নরাধিপা ভবন্তীতি শেষঃ ॥৩৫॥

নেতি। স্বধর্ম্মং যাজনাদিকম্। বিকর্ম্মস্থা বিরুদ্ধকর্ম্মকারিণঃ ॥৩৬॥

অল্পেতি। বীর্য্যমুৎসাহঃ। অল্পঃ সারো দৃঢ়তা যেষাং তে, অল্পদেহাঃ খর্ব্বদেহাঃ। সত্যম্ অল্পং যত্র তৎ সত্যাল্পং বাক্যং ভাষন্ত ইতি তে ॥৩৭॥

বহ্বিতি। বহব এব শূন্যা জনরহিতা যেষু তে, মৃগৈঃ পশুভির্ব্যালৈঃ সর্পৈশ্চ আবৃতাঃ। যুগান্তে কলিযুগাবসানে, বৃথা ব্রহ্মবাদিনঃ জ্ঞানাচারাভাবেন কেবলবেদবক্তারঃ ॥৩৮॥

ভোবাদিন ইতি। ভো ইত্যবজ্ঞাসূচকম্ আর্য্যেতি চ গৌরবব্যঞ্জকং সম্বোধনম্ ॥৩৯॥

ভারতভাবদীপঃ

তস্যাং প্রমাণং ভবতি ॥২২—২৮॥ কলের্দোষান্ বর্ণয়তি—প্রহাণায় যত্নাসেন মোক্ষমার্গে প্রীতিজননায় চ। সহস্রান্ত ইতি। সহস্রস্য চতুর্দ্ধাকৃতস্যান্তেঽন্তিমপাদে ॥২৯—৩৫॥ স্বধর্ম্মং যাজনপ্রতিগ্রহাদি ॥৩৬॥ সত্যেঽল্পং সত্যাল্পং সত্যবাদোঽত্যন্তমল্প ইত্যর্থঃ ॥৩৭॥

---

নরশ্রেষ্ঠ ! অন্ধ্র শক, পুলিন্দ, যবন, কম্বোজ, বাহ্লিক, শূর ও আভীরজাতীয় লোকেরা রাজা হয় ॥৩৫॥

রাজা ! তখন কোন ব্রাহ্মণই আপন ধর্ম্ম অবলম্বন করিয়া জীবিকানির্ব্বাহ করেন না এবং ক্ষত্রিয়-বৈশ্যেরাও বিরুদ্ধ কর্ম্ম করিতে থাকেন ॥৩৬॥

প্রায় মানুষই—অল্পায়ু, অল্পবল, অল্পোৎসাহ, অল্পপরাক্রম, অল্পসার, খর্ব্বদেহ এবং অল্পসত্যভাষী হয় ॥৩৭॥

কলিযুগের অবসান হইয়া আসিলে, দেশের মধ্যে বহু দেশই লোকশূন্য, দিক্ সকল পশু-সর্পে পরিপূর্ণ এবং বহু লোকই বৃথা বেদবক্তা হয় ॥৩৮॥

নরশ্রেষ্ঠ ! কলিযুগের শেষে শূদ্রেরা ব্রাহ্মণদিগকে 'ভো' বলিয়া সম্বোধন করে, আর ব্রাহ্মণেরা শূদ্রদিগকে 'আর্য্য' বলিয়া সম্বোধন করেন এবং জন্তুর সংখ্যা অধিক হয় ॥৩৯॥

ন তথা ঘ্রাণযুক্তাশ্চ সর্ব্বগন্ধা বিশাংপতে ! ।
রসাশ্চ মনুজব্যাঘ্র ! ন তথা স্বাদুযোগিনঃ ॥৪০॥
বহুপ্রজা হ্রস্বদেহাঃ শীলাচারবিবর্জ্জিতাঃ ।
মুখেভগাঃ স্ত্রিয়ো রাজন্ ! ভবিষ্যন্তি জনাধিপ ! ॥৪১॥
অট্টশূলা জনপদাঃ শিবশূলাশ্চতুষ্পথাঃ ।
কেশশূলাঃ স্ত্রিয়ো রাজন্ ! ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥৪২॥

---

ভারতকৌমুদী

নেতি। তথা মধুরত্বেন, ঘ্রাণযুক্তা নাসিকাসম্বন্ধাঃ। স্বাদুযোগিনঃ স্বাদুতাভাজঃ ॥৪০॥

বহ্বিতি। বহবঃ প্রজাঃ সন্তানা যাসাং তাঃ। মুখে পুরুষসংসর্গারম্ভ এব ভগং ভগপ্রদর্শনং যাসাং তাঃ, নির্লজ্জত্বাৎ ধাষ্ট্যাতিশয়াচ্চেতি ভাবঃ। সপ্তম্যলুক্ সমাসঃ। তত্তু রতিশাস্ত্রবিরুদ্ধম্। "মুখেভগাঃ স্ত্রিয়ো বঙ্গেষু প্রসিদ্ধাঃ" ইতি ব্রুবতা নীলকণ্ঠেন বঙ্গদেশানভিজ্ঞত্বং বালবৎ পরবাগ্বিশ্বাসিত্বঞ্চাত্মনঃ প্রকটীকৃতম্ ॥৪১॥

অট্টেতি। অট্টমন্নং শূলং দুর্লভত্বাৎ শূলমিব দুঃখকরং যেষু তে দুর্ভিক্ষপীড়িতা ইত্যর্থঃ। শিবা মঙ্গলকরা দেববিগ্রহাঃ শূলানি পরপ্রতারণোপায়ত্বাৎ শূলবৎ দুঃখজনকা যেষু তে প্রতারকপূর্ণা ইতি তাৎপর্য্যম্। কেশা অনাবৃতা দীর্ঘকুন্তলা এব শূলানি লম্পটাকর্ষণাৎ শূলবদ্দুঃখকরা যাসাং তাঃ, অবগুণ্ঠনহীনা ইত্যর্থঃ ॥৪২॥

ভারতভাবদীপঃ

বৃথা অনুভবাভাবাৎ ॥৩৮—৪০॥ মুখেভগাঃ স্ত্রিয়ো বঙ্গেষু প্রসিদ্ধাঃ। প্রথমং মুখেনৈব ভগকার্য্যং কৃত্বা পুরুষস্য কামমুদ্দীপয়ন্ত্যঃ অত্যন্তং রতার্ত্তত্বাৎ ॥৪১॥ অট্টশূলা ইতি। "অট্টমন্নং শিবো দেবো ব্রাহ্মণাশ্চ চতুষ্পথাঃ। কেশো ভগং সমাখ্যাতং শূলং তদ্বিক্রয়ং বিদুঃ ॥" ইতি পূর্ব্বেষাং ব্যাখ্যাসংক্ষেপঃ। অট্টমন্নং তদেব শূলং দুঃখদং যেষাং তে ক্ষুদ্ব্যাধিগ্রস্তা ইত্যর্থঃ। শিবাঃ সর্ব্বপুরুষপ্রার্থনীয়তয়া কল্যাণবত্যঃ শূলাঃ পণ্যস্ত্রিয়ো যেষু তে শিবশূলাঃ বিটবারাঙ্গনাপূর্ণাশ্চতুষ্পথা ইত্যর্থঃ। স্ত্রিয়ঃ পাণিগ্রহণবত্যোঽপি কেশোপলক্ষিতং সৌভাগ্যং লজ্জামূলং শীলং শূলমিব দুঃখদং ত্যাজ্যঞ্চ যাসাং তাঃ কেশশূলাঃ ভর্ত্তৃদ্বেষিণ্যস্ত্যক্তলজ্জাশ্চেত্যর্থঃ। "অট্টং ভক্তে চ শুষ্কে চ শূলং স্যাদ্রোগ আয়ুধে। যোগে শূলা তু পণ্যস্ত্রী শিবং ক্ষেমে জলে সুখে। চতুষ্পথশ্চতুর্মার্গে সঙ্গমে ব্রাহ্মণেঽপি চ। কেশঃ স্যাৎ পুংসি বরুণে হ্রীবেরে কুন্তলেঽপি চ ॥" ইতি মেদিনী। হ্রীবেরং লজ্জামূলং শীলমিত্যর্থঃ।

---

নরশ্রেষ্ঠ রাজা! সর্ব্বপ্রকার গন্ধই সেরূপ মধুরভাবে নাসিকায় উপস্থিত হয় না এবং রসও সেরূপ সুস্বাদু লাগে না ॥৪০॥

জননাথ রাজা! স্ত্রীলোকদের সন্তান অধিক হয় এবং তাহারা খর্ব্বদেহ, সৎস্বভাববিহীন, সদাচারবর্জ্জিত ও অত্যন্ত ধৃষ্টপ্রকৃতি হয় ॥৪১॥

রাজা! কলিযুগের শেষে দেশ সকল দুর্ভিক্ষপীড়িত, চতুষ্পথগুলি প্রতারকে পরিপূর্ণ এবং স্ত্রীলোকেরা অবগুণ্ঠনবিহীন হয় ॥৪২॥

অল্পক্ষীরাস্তথা গাবো ভবিষ্যন্তি জনাধিপ ! ।
অল্পপুষ্পফলাশ্চাপি পাদপা বহুবায়সাঃ ॥৪৩॥
ব্রহ্মবধ্যানুলিপ্তানাং তথা মিথ্যাভিশংসিনাম্ ।
নৃপাণাং পৃথিবীপাল ! প্রতিগৃহ্ণন্তি বৈ দ্বিজাঃ ॥৪৪॥
লোভমোহপরীতাশ্চ মিথ্যাধর্ম্মধ্বজাবৃতাঃ ।
ভিক্ষার্থং পৃথিবীপাল ! চংচূর্য্যন্তে দ্বিজৈর্দিশঃ ॥৪৫॥
করভারভয়াদ্ভীতা গৃহস্থাঃ পরিমোষকাঃ ।
মুনিচ্ছদ্মাকৃতিচ্ছন্না বাণিজ্যমুপজীবিনঃ ॥৪৬॥
মিথ্যা চ নখরোমাণি ধারয়ন্তি তদা দ্বিজাঃ ।
অর্থলোভান্নরব্যাঘ্র ! তথা চ ব্রহ্মচারিণঃ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

অল্পেতি। বহবো বায়সাঃ কাকা যেষু তে। তেন চাল্পানামপি ফলানাং ক্ষতিঃ ॥৪৩॥

ব্রহ্মেতি। ব্রহ্মবধ্যানুলিপ্তানাং ব্রহ্মহত্যাসংস্পৃষ্টানাং মহাপাপিনামপীত্যর্থঃ ॥৪৪॥

লোভেতি। হে পৃথিবীপাল ! দ্বিজৈর্ব্রাহ্মণৈঃ ভিক্ষার্থম্, লোভমোহাভ্যাং পরীতা ব্যাপ্তাঃ, মিথ্যা কাপটিকা ধর্ম্মা এব ধ্বজা ধার্ম্মিকতাজ্ঞাপনার্থাঃ কেতবস্তৈরাবৃতা দিশঃ, চংচূর্য্যন্তে পুনঃ পুনর্বিচর্য্যন্তে ॥৪৫॥

করেতি। পরিমোষকাশ্চৌরাঃ। বাণিজ্যম্ উপ লক্ষ্যীকৃত্য জীবিনো বণিজঃ, মুনীনাং যাশ্ছদ্মাকৃতয়ঃ কপটবেশাস্তাভিশ্ছন্না আবৃতত্বরভিসন্ধয়স্তিষ্ঠন্তি ॥৪৬॥

মিথ্যেতি। মিথ্যা কপটতাপ্রযুক্তানি। তথা মিথ্যা কাপটিকা এব ॥৪৭॥

---

নরনাথ ! গোজাতির দুগ্ধ অল্প হয় এবং বৃক্ষসমূহেরও ফল-পুষ্প অল্প হইতে থাকে ; কিন্তু কাক অধিক হয় ॥৪৩॥

রাজা ! ব্রহ্মহত্যাপাপে লিপ্ত এবং মিথ্যাবাদী রাজাদের নিকট হইতেও ব্রাহ্মণেরা প্রতিগ্রহ করেন ॥৪৪॥

সমস্ত দিক্ই লোভে ও মোহে ব্যাপ্ত হইয়া যায় এবং কপটধর্ম্ম-ধ্বজে আবৃত হইয়া পড়ে ; তথাপি ব্রাহ্মণেরা ভিক্ষার জন্য সেই সকল দিকে অনবরত বিচরণ করেন ॥৪৫॥

গৃহস্থেরা রাজকরভারের ভয়ে ভীত হইয়া চুরি করে এবং বাণিজ্যজীবীরা কপট মুনিবেশে আবৃত থাকে ॥৪৬॥

নরনাথ ! ব্রাহ্মণেরা অর্থলোভে মিথ্যা ব্রহ্মচারী সাজিয়া মিথ্যা নখ-লোম ধারণ করেন ॥৪৭॥

আশ্রমেষু বৃথাচারাঃ পানপা গুরুতল্পগাঃ।
ঐহলৌকিকমীহন্তে মাংসশোণিতবর্দ্ধনম্ ॥৪৮॥
বহুপাষণ্ডসঙ্কীর্ণাঃ পরান্নগুণবাদিনঃ।
আশ্রমা মনুজব্যাঘ্র! ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥৪৯॥
যথর্ত্তুবর্ষী ভগবান্ ন তথা পাকশাসনঃ।
ন চাপি সর্ব্ববীজানি সম্যগ্ রোহন্তি ভারত! ॥৫০॥
হিংসাভিরামশ্চ জনস্তথা সম্পদ্যতেঽশুচিঃ।
অধর্ম্মফলমত্যর্থং তদা ভবতি চানঘ! ॥৫১॥
তদা চ পৃথিবীপাল! যো ভবেদ্ধর্ম্মসংযুতঃ।
অল্পায়ুঃ স হি মন্তব্যো নহি ধর্ম্মোঽস্তি কশ্চন ॥৫২॥

ভারতকৌমুদী

আশ্রমেম্বিতি। বৃথাচারাঃ কপটসাধুব্যবহারাঃ, পানপাঃ সুরাপায়িনঃ, গুরুতল্পগা বিমাত্রাদিগুরুপত্নীগামিনঃ। ঐহলৌকিকমেব ধনম্, ঈহন্তে অর্জ্জিতুং চেষ্টন্তে ॥৪৮॥

বহ্বিতি। বহুভিঃ পাষণ্ডৈর্বৃথা রক্তপটাদিধারিভিঃ সঙ্কীর্ণা ব্যাপ্তাঃ, পরান্নানাং ভুক্তানাং ভোক্তব্যানাঞ্চ পরকীয়ান্নানাং পুনঃ প্রাপ্ত্যর্থং গুণং বদন্তীতি তে ॥৪৯॥

যথেতি। যথর্ত্তুবর্ষী যথাকালবর্ষী, তথা পূর্ব্ববৎ, পাকশাসন ইন্দ্রঃ ॥৫০॥

হিংসেতি। হিংসায়ামেব অভিরামঃ সর্ব্বত আমোদো যস্য সঃ। অশুচিরপবিত্রঃ ॥৫১॥

তদেতি। অল্পায়ুর্মন্তব্যঃ, কালদোষাৎ, ধর্ম্মফলন্তু পরত্র স্যাদেবেতি ভাবঃ ॥৫২॥

ভারতভাবদীপঃ

বেরশব্দঃ কর্ণাটেষু মূলে প্রসিদ্ধঃ ॥৪২—৪৪॥ মিথ্যাধর্ম্মঃ কপটধর্ম্মঃ, স এব ধ্বজ ইব খ্যাত্যর্থং জ্ঞাপ্যো যেষাং তে তথা। চংচূর্য্যন্তে পীড্যন্তে, দিশঃ দিক্স্থাঃ জনাঃ ॥৪৫—৪৭॥ পানপাঃ

---

কপটাচারী, মদ্যপায়ী এবং গুরুপত্নীগামীরা আশ্রমে থাকিয়া কেবল রক্তমাংসবর্দ্ধক ও ঐহিক ধন উপার্জ্জনের চেষ্টা করে ॥৪৮॥

নরশ্রেষ্ঠ! কলিযুগের শেষে আশ্রমগুলিও বহুতর পাষণ্ডে পরিপূর্ণ এবং পরান্নের প্রশংসাকারী হয় ॥৪৯॥

ভরতনন্দন! তখন ভগবান্ ইন্দ্র আর পূর্ব্বের ন্যায় যথাকালে বর্ষণ করেন না এবং সমস্ত বীজই সম্যগ্ভাবে অঙ্কুরিত হয় না ॥৫০॥

নিষ্পাপ রাজা! সেই সময়ে হিংসাতেই লোকের সর্ব্বপ্রকার আমোদ হয়, মানুষ সর্ব্বদাই অপবিত্র থাকে এবং অধর্ম্মের ফল গুরুতর হয় ॥৫১॥

রাজা! তখন যে লোক ধার্ম্মিক হয়, তাহাকেই অল্পায়ু মনে করিতে হয়; এবং কোন ধর্ম্মই থাকে না ॥৫২॥

ভূয়িষ্ঠং কূটমানৈশ্চ পণ্যং বিক্রীণতে জনাঃ।
বণিজশ্চ নরব্যাঘ্র! বহুমায়া ভবন্ত্যুত ॥৫৩॥
ধর্ম্মিষ্ঠাঃ পরিহীয়ন্তে পাপীয়ান্ বর্দ্ধতে জনঃ।
ধর্ম্মস্য বলহানিঃ স্যাদধর্ম্মশ্চ বলী তথা ॥৫৪॥
অল্পায়ুষো দরিদ্রাশ্চ ধর্ম্মিষ্ঠা মানবাস্তথা।
দীর্ঘায়ুষঃ সমৃদ্ধাশ্চ বিধর্ম্মাণো যুগক্ষয়ে ॥৫৫॥
নাগরাণাং বিহারেষু বিধর্ম্মাণো যুগক্ষয়ে।
অধর্ম্মিষ্ঠৈরুপায়ৈশ্চ প্রজা ব্যবহরন্ত্যুত ॥৫৬॥
সঞ্চয়েন তথাল্পেন ভবন্ত্যাঢ্যমদান্বিতাঃ।
ধনং বিশ্বাসতো ন্যস্তং মিথো ভূয়িষ্ঠশো নরাঃ ॥৫৭॥
হর্ত্তুং ব্যবসিতা রাজন্! পাপাচারসমন্বিতাঃ।
নৈতদস্তীতি মনুজা বদন্তি নিরপত্রপাঃ ॥৫৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভূয়িষ্ঠমিতি। বণিজো জনাঃ, ন্যায্যমানেষু কর্ত্তব্যেষু তদল্পমানানি কূটমানানি তৈঃ, ভূয়িষ্ঠং বহুলমেব, পণ্যং বিক্রেয়দ্রব্যং বিক্রীণতে। বহুমায়া বহুচ্ছলাশ্চ ভবন্তি ॥৫৩॥

ধর্ম্মিষ্ঠা ইতি। পরিহীয়ন্তে ক্ষীণা ভবন্তি। ধর্ম্মস্য ধার্ম্মিকস্য ॥৫৪॥

অল্পেতি। বিধর্ম্মাণঃ পাপিনঃ, যুগক্ষয়ে কলিযুগাবসানে ॥৫৫॥

নাগরাণামিতি। বিহারেষু উদ্যানাদিষু, বিধর্ম্মাণো ব্যভিচারাদিনা পাপিনঃ ॥৫৬॥

সঞ্চয়েনেতি। আঢ্যমদান্বিতা ধনিগর্ব্বযুক্তাঃ। ন্যস্তং কেনাপি নিক্ষেপভাবেনার্পিতম্। ব্যবসিতাঃ প্রবৃত্তা ভবন্তি। এতৎ ন্যস্তং ধনম্। নিরপত্রপা নির্লজ্জাঃ ॥৫৭—৫৮॥

ভারতভাবদীপঃ

মদ্যপাঃ ॥৪৮—৫০॥ শুচিঃ ব্রাহ্মণপরিব্রাজকাদিঃ। অশুচিরিতি বা চ্ছেদঃ ॥৫১—৫৪॥ বিধর্ম্মাণঃ ত্যক্তধর্ম্মাঃ ॥৫৫॥ নাগরাণাং নগরস্থানাম্, বিহারেষু ক্রীড়াসু, বিধর্ম্মাণো ব্যভি-

নরশ্রেষ্ঠ! বণিক্ লোকেরা কপটমাপে বহু পণ্য বিক্রয় করে এবং নানাবিধ প্রতারণা করে ॥৫৩॥

ধার্ম্মিকের অবনতি ও অধার্ম্মিকের উন্নতি এবং ধার্ম্মিকের বলহানি ও অধার্ম্মিকের বলবৃদ্ধি হয় ॥৫৪॥

কলিযুগের শেষে ধার্ম্মিক মানুষেরা অল্পায়ু ও দরিদ্র এবং অধার্ম্মিক মানুষেরা দীর্ঘায়ু ও ধনী হয় ॥৫৫॥

কলিযুগের অবসানে পাপীরা নাগরিকদিগের বিহারস্থানে বিচরণ করে এবং প্রায় সকল লোকই অন্যায্য উপায়ে কার্য্য সম্পাদন করে ॥৫৬॥

পুরুষাদানি সত্ত্বানি পক্ষিণোঽথ মৃগাস্তথা।
নগরাণাং বিহারেষু চৈত্যেষ্বপি চ শেরতে ॥৫৯॥
সপ্তবর্ষাষ্টবর্ষাশ্চ স্ত্রিয়ো গর্ভধরা নৃপ!।
দশদ্বাদশবর্ষাণাং পুংসাং পুত্রঃ প্রজায়তে ॥৬০॥
ভবন্তি ষোড়শে বর্ষে নরাঃ পলিতিনস্তথা।
আয়ুঃক্ষয়ো মনুষ্যাণাং ক্ষিপ্রমেব প্রপদ্যতে ॥৬১॥
ক্ষীণায়ুষো মহারাজ! তরুণা বৃদ্ধশীলিনঃ।
তরুণানাঞ্চ যচ্ছীলং তদ্‌বৃদ্ধেষু প্রজায়তে ॥৬২॥
বিপরীতাস্তদা নার্য্যো বঞ্চয়িত্বাঽর্হতঃ পতীন্‌।
ব্যুচ্চরন্ত্যপি দুঃশীলা দাসৈঃ পশুভিরেব চ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

পুরুষেতি। পুরুষান্‌ অদন্তি ভক্ষয়ন্তীতি পুরুষাদানি, সত্ত্বানি ব্যাঘ্রাদয়ো জন্তবঃ। পক্ষিণঃ, মৃগাঃ শৃগালাদয়ঃ পশবশ্চ পুরুষাদা এব। চৈত্যেষু দেবতায়তনেষু ॥৫৯॥

সপ্তেতি। গর্ভধরা ভবন্তি। কালপ্রভাবাদিত্যুভয়ত্রাপি ভাবঃ ॥৬০॥

ভবন্তীতি। পলিতং জরসা শৌক্ল্যং কেশপাকাদিরেষামস্তীতি পলিতিনঃ ॥৬১॥

ক্ষীণেতি। বৃদ্ধশীলিনো বৃদ্ধবদ্ধীরস্বভাবাঃ। শীলং চঞ্চলস্বভাবঃ ॥৬২॥

বীতি। বিপরীতাঃ পূর্ব্বতোঽন্যথাভূতাঃ। অর্হতো যোগ্যানপি। ব্যুচ্চরন্তি ব্যভিচরন্তি ॥৬৩॥

---

মানুষ অল্প ধন সঞ্চয় করিয়াই ধনীর গর্ব্বে গর্ব্বিত হয় এবং রাজা! কেহ বিশ্বাস করিয়া ধন গচ্ছিত রাখিলে, পাপাচারী বহুতর লোক পরস্পর মিলিত হইয়া তাহা হরণ করিবার চেষ্টা করে এবং নির্লজ্জ হইয়া বলে যে, 'কোন ধন গচ্ছিত নাই ত' ॥৫৭—৫৮॥

নরমাংসভোজী জন্তু, পক্ষী ও অন্যান্য পশু নগরের বিহারস্থানে এবং দেবতার আয়তনে শয়ন করিয়া থাকে ॥৫৯॥

রাজা! সাত বৎসর বা আট বৎসরবয়স্ক স্ত্রীলোক গর্ভ ধারণ করে এবং দশ বৎসর বা বার বৎসরবয়স্ক পুরুষের পুত্র জন্মে ॥৬০॥

ষোল বৎসর বয়সেই মানুষ বৃদ্ধ হয় এবং তাহার পরেই তাহাদের সত্বর আয়ুঃক্ষয় হইয়া যায় ॥৬১॥

মহারাজ! ক্ষীণায়ু যুবকেরা বৃদ্ধস্বভাব হয় এবং যুবকদের যেরূপ স্বভাব থাকে, বৃদ্ধদের সেইরূপ স্বভাব হয় ॥৬২॥

বীরপত্ন্যস্তদা নার্য্যঃ সংশ্রয়ন্তি নরান্ নৃপ।।
ভর্ত্তারমপি জীবন্তমন্যান্ ব্যভিচরন্ত্যত ॥৬৪॥
তস্মিন্ যুগসহস্রান্তে সংপ্রাপ্তে চায়ুষঃ ক্ষয়ে।
অনাবৃষ্টির্মহারাজ! জায়তে বহুবার্ষিকী ॥৬৫॥
ততস্তান্যল্পসারাণি সত্ত্বানি ক্ষুধিতানি বৈ।
প্রলয়ং যান্তি ভূয়িষ্ঠং পৃথিব্যাং পৃথিবীপতে! ॥৬৬॥
ততো দিনকরৈর্দীপ্তৈঃ সপ্তভির্মনুজাধিপ!।
পীয়তে সলিলং সর্ব্বং সমুদ্রেষু সরিৎসু চ ॥৬৭॥

---

ভারতকৌমুদী

বীরেতি। হে নৃপ! তদা বীরপত্ন্যোঽপি নার্য্যঃ, জীবন্তমপি ভর্ত্তারম্, বিহায়েতি শেষঃ, অন্যান্ নরান্ সংশ্রয়ন্তি, তৈঃ সহ ব্যভিচরন্তি চ ॥৬৪॥

তস্মিন্নিতি। দেবপরিমাণেন যুগসহস্রস্য অন্তে, আয়ুষো জগত ইত্যর্থঃ ॥৬৫॥

তত ইতি। অল্পসারাণি দুর্ব্বলানি, সত্ত্বানি প্রাণিনঃ। প্রলয়ং বিনাশম্ ॥৬৬॥

তত ইতি। পীয়তে শোষ্যতে, সমুদ্রেষু সরিৎসু চ স্থিতমিতি শেষঃ ॥৬৭॥

ভারতভাবদীপঃ

চারিণঃ ॥৫৬॥ আঢ্যোঽহমিতি মদঃ আঢ্যমদঃ ॥৫৭—৫৮॥ পুরুষাদানি বৃকব্যাঘ্রাদীনি, চৈত্যেষু দেবতাস্থানেষু ॥৫৯॥ গর্ভধরাঃ অতিকামাতুরা ইত্যর্থঃ ॥৬০—৬২॥ অর্হতঃ যোগ্যান্ ॥৬৩—৬৬॥ ততো দিনকরৈর্দ্দীপ্তৈরিত্যতঃ প্রাক্তনেন গ্রন্থেন কলিরূপঃ স্ত্রীপুংসংঘো দুরাচারবাহুল্যাদনন্তং নরকং প্রাপ্নোতীতি দর্শিতম্, তৎপরিহারার্থং যোগমনুতিষ্ঠেদিতি বিধীয়তে স্বানুভবকথনপ্রকারেণ ততো দিনকরৈরিত্যাদিনা সোঽয়ং গ্রন্থো বহির্দৃষ্টীনাং কল্পান্তপ্রতিপাদনপরতয়া ভাসমানোঽপি যোগপর এবাস্তি। অনন্তরীক্ষে লোকেঽস্মিন্নিতি

---

তখন বিপরীতস্বভাব ও দুশ্চরিত্র রমণীরা উপযুক্ত স্বামীদিগকেও বঞ্চনা করিয়া ভৃত্য ও পশুদের সহিত ব্যভিচার করে ॥৬৩॥

রাজা! সেই সময়ে রমণীরা বীরের পত্নী হইয়াও এবং সেই জীবিত বীর ভর্ত্তাকে পরিত্যাগ করিয়াও অন্য পুরুষদিগকে আশ্রয় করে এবং তাহাদের সহিত ব্যভিচার করিতে থাকে ॥৬৪॥

মহারাজ! সেই দেবপরিমাণের এক হাজার যুগের পরে জগতের আয়ুঃক্ষয় উপস্থিত হইলে, বহুবর্ষব্যাপী অনাবৃষ্টি হয় ॥৬৫॥

তাহার পর পৃথিবীর সেই দুর্ব্বল প্রাণীরা ক্ষুধার্ত্ত হইয়া বহুপরিমাণেই ধ্বংস প্রাপ্ত হয় ॥৬৬॥

নরনাথ! তদনন্তর দীপ্তিমান্ সাতটা সূর্য্য উদিত হইয়া সমুদ্র ও নদীপ্রভৃতির সমস্ত জল শোষণ করে ॥৬৭॥

যচ্চ কাষ্ঠং তৃণং বাপি শুষ্কঞ্চার্দ্রঞ্চ ভারত ! ।
সর্ব্বং তদ্ভস্মসাদ্ভূতং দৃশ্যতে ভরতর্ষভ ! ॥৬৮॥
ততঃ সংবর্ত্তকো বহ্নির্বায়ুনা সহ ভারত ! ।
লোকমাবিশতে সর্ব্বমাদিত্যৈরুপশোষিতম্ ॥৬৯॥
ততঃ স পৃথিবীং ভিত্ত্বা প্রবিশ্য চ রসাতলম্ ।
দেবদানবযক্ষাণাং ভয়ং জনয়তে মহৎ ॥৭০॥
নির্দ্দহন্ নাগলোকঞ্চ যচ্চ কিঞ্চিৎ ক্ষিতাবিহ ।
অধস্তাৎ পৃথিবীপাল ! সর্ব্বং নাশয়তে ক্ষণাৎ ॥৭১॥
ততো যোজনবিংশানাং সহস্রাণি শতানি চ ।
নির্দ্দহত্যশিবো বায়ুঃ স চ সংবর্ত্তকোঽনলঃ ॥৭২॥

## ভারতকৌমুদী

যদিতি। ভস্মসাদ্ভূতম্, তৎসপ্তদিনকরাতপাদেবেতি ভাবঃ ॥৬৮॥

তত ইতি। প্রলয়ং সংবর্ত্তয়তীতি সংবর্ত্তকো নাম। লোকং জগৎ ॥৬৯॥

তত ইতি। স সংবর্ত্তকো বহ্নিঃ। ভয়ং রসাতলস্থাপি দাহনিবন্ধনম্ ॥৭০॥

নির্দ্দহন্নিতি। নাগলোকং পাতালম্। অধস্তান্নিম্নদেশাদেব, ক্ষণাত্তৎ সর্ব্বং নাশয়তে ॥৭১॥

## ভারতভাবদীপঃ

বাক্যশেষে আকাশাভাবস্থাপ্যুক্তত্বেন নিরাশ্রয়স্য জলধাতুমাত্রস্য সত্ত্বাযোগাৎ সমানপ্রকারে পুষ্করপ্রাদুর্ভাবে চ। "নষ্টানলানিলে লোকে নষ্টাকাশমহীতলে" ইতি স্পষ্টং ভূতপঞ্চকনাশস্য প্রতিপাদনাৎ, তথাপি কথাপক্ষে স্পষ্টোঽর্থ ইতি যোগপক্ষ এব ব্যাখ্যায়তে। কথাপক্ষে—দিনকরৈর্দ্বাদশাদিত্যৈঃ পীয়তে সপ্তভির্দীপ্তৈঃ সপ্তজ্বালাভিঃ কল্পান্তাগ্নিনা চ ভস্মসাৎ দৃশ্যতে ইতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥৬৭—৬৮॥ তস্যৈব বিবরণং ততঃ সংবর্ত্তক ইতি ॥৬৯॥ ততঃ স বহ্নিঃ

---

ভরতনন্দন! পূর্ব্বে যে কিছু কাষ্ঠ বা তৃণ শুষ্ক বা আর্দ্র ছিল, সে সমস্তই তখন ভস্মীভূত দেখা যায় ॥৬৮॥

ভরতনন্দন! তাহার পর বায়ুর সহিত সংবর্ত্তকবহ্নি আসিয়া, সূর্য্যশোষিত সমগ্র জগতে প্রবেশ করে ॥৬৯॥

তদনন্তর সেই সংবর্ত্তকবহ্নি পৃথিবী ভেদ করিয়া পাতালে প্রবেশপূর্ব্বক দেব, দানব ও যক্ষগণের গুরুতর ভয় উৎপাদন করে ॥৭০॥

রাজা! তৎপরে সেই অগ্নি পাতাল দগ্ধ করিয়া—এই পৃথিবীতে যে কিছু দ্রব্য থাকে, সে সমস্তই ক্ষণকালের মধ্যে নিম্নদেশ হইতে দগ্ধ করে ॥৭১॥

তদনন্তর সেই অমাঙ্গলিক বায়ু ও সংবর্ত্তকঅগ্নি পৃথিবীর কুড়ি লক্ষ যোজন স্থান নিঃশেষে দগ্ধ করে ॥৭২॥

---

(৬৯)…লোকমাবিশতে পূর্ব্বম্—বা ব কা নি।

সদেবাসুরগন্ধর্ব্বং সযক্ষোরগরাক্ষসম্।
ততো দহতি দীপ্তঃ স সর্ব্বমেব জগদ্বিভুঃ ॥৭৩॥
ততো গজকুলপ্রখ্যাস্তড়িন্মালাবিভূষিতাঃ।
উত্তিষ্ঠন্তি মহামেঘা নভস্যদ্ভুতদর্শনাঃ ॥৭৪॥
কেচিন্নীলোৎপলশ্যামাঃ কেচিৎ কুমুদসন্নিভাঃ।
কেচিৎ কিঞ্জল্কসঙ্কাশাঃ কেচিৎ পীতাঃ পয়োধরাঃ ॥৭৫॥
কেচিদ্ধারিদ্রসঙ্কাশাঃ কাকাণ্ডকনিভাস্তথা।
কেচিৎ কমলপত্রাভাঃ কেচিদ্ধিঙ্গুলসপ্রভাঃ ॥৭৬॥
কেচিৎ প্লববরাকারাঃ কেচিদ্‌গজকুলোপমাঃ।
কেচিদঞ্জনসঙ্কাশাঃ কেচিন্মকরসন্নিভাঃ ॥৭৭॥
বিদ্যুন্মালাপিনদ্ধাঙ্গাঃ সমুত্তিষ্ঠন্তি বৈ ঘনাঃ।
ঘোররূপা মহারাজ! ঘোরস্বননিনাদিতাঃ ॥৭৮॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

তত ইতি। যোজনবিংশানাং যোজনবিংশতীনাম্। বিংশতিলক্ষযোজনানীত্যর্থঃ ॥৭২॥

সেতি। দীপ্তঃ প্রজ্বলিতঃ, স বহ্নিঃ। বিভুর্মহাপ্রভাবশালী ॥৭৩॥

তত ইতি। গজকুলপ্রখ্যা হস্তিসমূহতুল্যাঃ। উত্তিষ্ঠন্তি তদ্বহ্নিনির্ব্বাপণায় ॥৭৪॥

চতুর্ভিঃ শ্লোকৈঃ কলাপকেন মেঘান্ বর্ণয়তি কেচিদিতি। কিঞ্জল্কসঙ্কাশাঃ পদ্মকেশরতুল্যবর্ণাঃ। কাকাণ্ডকনিভা বায়সাণ্ডতুল্যনিবিড়কৃষ্ণবর্ণাঃ। প্লববরাকারাঃ শ্রেষ্ঠবানরাকৃতয়ঃ। বিদ্যুন্মালাভিঃ পিনদ্ধানি আবৃতানি অঙ্গানি যেষাং তে ॥৭৫—৭৮॥

তাহার পর মহাপ্রভাবশালী সেই প্রজ্বলিত অগ্নি—দেবতা, অসুর, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস ও নাগদিগের সহিত সমস্তই দগ্ধ করিয়া ফেলে ॥৭৩॥

তদনন্তর হস্তিসমূহের তুল্য ও বিদ্যুন্মালাবিভূষিত অদ্ভুতদর্শন মহামেঘ সকল আকাশে উদিত হইতে থাকে ॥৭৪॥

মহারাজ! কতকগুলি নীলোৎপলের ন্যায় শ্যামবর্ণ, কতকগুলি কুমুদের ন্যায় শুভ্রবর্ণ, কতকগুলি পদ্মকেশরের ন্যায় অরুণবর্ণ, কতকগুলি পীতবর্ণ, কতকগুলি হরিদ্রাবর্ণ, কতকগুলি কাকের ডিমের মত নিবিড় কৃষ্ণবর্ণ, কতকগুলি পদ্মপত্রের ন্যায় হরিদ্বর্ণ, কতকগুলি হিঙ্গুলের ন্যায় নিবিড় রক্তবর্ণ, কতকগুলি বিশাল বানরাকৃতি, কতকগুলি হস্তিসমূহাকৃতি, কতকগুলি কজ্জলপর্ব্বতাকৃতি এবং কতকগুলি মকরের ন্যায় দীর্ঘাকৃতি, বিদ্যুন্মালাবৃত, ভয়ঙ্করমূর্ত্তি ও ভয়ঙ্কর গর্জ্জনকারী মেঘ সকল ক্রমে আকাশে উদিত হইতে থাকে ॥৭৫—৭৮॥

(৭৬)...কেচিদ্ধিঙ্গুলসন্নিভাঃ—পি। (৭৭) কেচিৎ পুরবরাকারাঃ—বা ব কা নি।

ততো জলধরাঃ সর্ব্বং ব্যাপ্নুবন্তি নভস্তলম্ ।
গর্জ্জন্তঃ পৃথিবীপাল ! পৃথিবীধরসন্নিভাঃ ॥৭৯॥
তৈরিয়ং পৃথিবী সর্ব্বা সপর্ব্বতবনাকরা ।
আপূর্য্যতে মহারাজ ! সলিলৌঘপরিপ্লুতা ॥৮০॥
ততস্তে জলদা ঘোরা রাবিণঃ পুরুষর্ষভ ! ।
সর্ব্বতঃ প্লাবয়ন্ত্যাশু চোদিতাঃ পরমেষ্ঠিনা ॥৮১॥
বর্ষমাণা মহত্তোয়ং পূরয়ন্তো বসুন্ধরাম্ ।
সুঘোরমশিবং রৌদ্রং নাশয়ন্তি চ পাবকম্ ॥৮২॥
ততো দ্বাদশ বর্ষাণি পয়োদাস্ত উপপ্লবে ।
ধারাভিঃ পূরয়ন্তো বৈ চোদ্যমানা মহাত্মনা ॥৮৩॥
ততঃ সমুদ্রঃ স্বাং বেলামতিক্রামতি ভারত ! ।
পর্ব্বতাশ্চ বিদীর্য্যন্তে মহী চাপ্সু নিমজ্জতি ॥৮৪॥

ভারতকৌমুদী

তত ইতি। পৃথিবীধরসন্নিভাঃ পর্ব্বততুল্যবিশালাকৃতয়ঃ ॥৭৯॥
তৈরিতি। সলিলৌঘেন পরিপ্লুতা আত্মনৈব সিক্তা ॥৮০॥
তত ইতি। রাবিণো গর্জ্জন্তঃ। চোদিতাঃ প্রেরিতাঃ, পরমেষ্ঠিনা বিধাত্রা ॥৮১॥
বর্ষেতি। সুঘোরমতিভয়ঙ্করম্, রৌদ্রং জনিতপ্রজারোদনমিতি ন পৌনরুক্ত্যম্ ॥৮২॥
তত ইতি। উপপ্লবে প্রলয়বিপ্লবে। পূরয়ন্তো মজ্জয়ন্তো ভবন্তি, মহাত্মনা বিধাত্রা ॥৮৩॥

রাজা! তাহার পর পর্ব্বতের তুল্য বিশালাকৃতি ও গর্জ্জনকারী সেই মেঘ সকল সমস্ত আকাশ ব্যাপ্ত করে ॥৭৯॥

মহারাজ! তৎপরে সেই মেঘসমূহ—পর্ব্বত, বন ও আকরের সহিত এই সমগ্র পৃথিবীটাকে জলসিক্ত করিয়া পরিপূর্ণ করে ॥৮০॥

নরশ্রেষ্ঠ! তদনন্তর গর্জ্জনকারী ও ভয়ঙ্কর সেই মেঘ সকল বিধাতার প্রেরণায় সত্বরই সমস্ত প্লাবিত করিয়া ফেলে ॥৮১॥

ক্রমে সেই মেঘসমূহ বিশাল জলরাশি বর্ষণপূর্ব্বক পৃথিবীকে পরিপূর্ণ করিয়া অতিভয়ঙ্কর, অমঙ্গলজনক এবং লোকের রোদনের কারণ সেই সংবর্ত্তক-অগ্নিকে নির্ব্বাপিত করে ॥৮২॥

তাহার পর আবার বিধাতারই প্রেরণায় সেই প্রলয়বিপ্লবের সময় সেই মেঘসমূহ বার বৎসর যাবৎ জলধারা বর্ষণ করিয়া পৃথিবীকে একেবারে জলমগ্ন করিয়া ফেলে ॥৮৩॥

(৭৯) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি।

সর্ব্বতঃ সহসা ভ্রান্তাস্তে পয়োদা নভস্তলম্।
সংবেষ্টয়িত্বা নশ্যন্তি বায়ুবেগপরাহতাঃ ॥৮৫॥
ততস্তং মারুতং ঘোরং স্বয়ম্ভূর্মনুজাধিপ ! ।
আদিঃ পদ্মালয়ো দেবঃ পীত্বা স্বপিতি ভারত ! ॥৮৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি। বেলাং তীরম্। বিদীর্য্যন্তে সমুদ্রতরঙ্গাঘাতেন বিদীর্ণাঃ পতন্তি ॥৮৪॥
সর্ব্বত ইতি। ভ্রান্তা ঘূর্ণিতাঃ। বায়ুবেগেন পরাহতাঃ পরিচালিতাঃ ॥৮৫॥
তত ইতি। পদ্মালয়ো ব্রহ্মা। স্বপিতি নিদ্রাতি ॥৮৬॥

ভারতভাবদীপঃ

॥৭০—৭৩॥ গজকুলপ্রখ্যাঃ গজসমুদায়া ইব কৃষ্ণাঃ ॥৭৪—৭৯॥ রাবিণঃ শব্দবন্তঃ ॥৮০—৮৩॥ যোগপক্ষে তু দিনকরৈঃ সূর্য্যনাড়ী ইড়া তয়া বহুবচনম্, তদীয়াবয়বাভিপ্রায়েণ সলিলং চৈতন্যগর্ভিতা চিত্তবৃত্তিঃ সমুদ্রেষু কামেষু। কামং সমুদ্রমাবিশেতি মন্ত্রবর্ণাৎ সরিৎসু নাড়ীষু প্রসৃতা পীয়তে সংহ্রীয়তে সপ্তভিঃ প্রাণৈরুদ্দীপিতয়া নাড়্যা বায়ুমাকৃষ্য চিত্তবৃত্তির্নিরুধ্যাত ইত্যর্থঃ। তদা কাষ্ঠাদিতুল্যং শরীরং ভস্মসাদ্ভূতমদর্শনং গতং দৃশ্যতে অনুভূয়তে। তদানীং জাঠরোঽগ্নিরপি লোকদৃষ্ট্যা স্থিতং দেহং ন বাধতে বায়ুনা তস্যাপি লোকম্ ইষ্টং স্থানং ভ্রূঘ্রাণসন্ধিরূপং প্রতি নীতত্বাদিত্যাহ—তত ইতি। পূর্ব্বমাদিত্যৈরিড়ানাড়ীরূপৈরুপশোষিতমিত্যেতদেব প্রপঞ্চয়তি চতুর্ভিস্ততঃ স ইত্যাদিভিঃ। বায়ুরনলশ্চ নাড্যন্তর্গতো দহতি তত্তদবয়বমভিমানত্যাগাদসৎকল্পং করোতীত্যর্থঃ। অত্র উপাধ্যন্তরাশ্রয়ং বিনা পূর্ব্বোপাধিনির্ম্মোকো ন ভবতীত্যাশঙ্ক্য তদানীমেব রেচকাভ্যাসাজ্জলধাতুমালম্ব্য ভূধাতুং সর্ব্বাত্মনা ত্যজতীত্যাহ—ততো গজকুলপ্রখ্যা ইত্যাদিনা মহী চাপ্সু নিমজ্জতীত্যন্তেন। ততঃ সমুদ্র ইতি সমুদ্রো দেহবিষয়ঃ কামঃ স্বাং বেলাং দেহানুল্লঙ্ঘনম্ অতিক্রামতি সকামঃ সর্ব্বথা নিবর্ত্তত ইত্যর্থঃ ॥৮৪॥ বায়ব্গ্যোঃ সাহচর্য্যাৎ অগ্নিসহিতং বায়ুমালম্ব্য জলধাতুমপি ত্যজতীত্যাহ—সর্ব্বত ইতি। পয়োদা ইতি তন্নাশেন তদ্দতস্য জলস্যাপি নাশো লক্ষ্যতে, তত্র বায়ুবেগপরাহতাঃ পয়োদা নশ্যন্তি স্বয়ম্ভূঃ নভস্তলং সংবেষ্টয়িত্বা আকাশং সংহৃত্য মারুতং পীত্বা আকাশনাশেনৈব তৎকার্য্যস্য মারুতস্য নাশং কৃত্বা স্বপিতি স্বং প্রত্যাগাত্মানম্ অপিতি গচ্ছতি। তথা চ স্বপিতিশব্দনির্ব্বচনং শ্রূয়তে—"যত্রৈতৎ পুরুষঃ স্বপিতি নাম সতা সোম্য তদা সম্পন্নো ভবতি" তস্মাদেনং স্বপিতীত্যাচক্ষতে স্বং হ্যপীতো ভবতীতি স্বয়ম্ভূঃ সূত্রাত্মা সতা শুদ্ধেন ব্রহ্মণা সম্পন্ন ঐক্যং গতঃ স্বপ্রত্যগাত্মনা ॥৮৫—৮৬॥ ভৌতিকপ্রপঞ্চপ্রলয়-

---

ভরতনন্দন! তৎপরে আবার সমুদ্র আপন তীর অতিক্রম করে; তখন তাহার তরঙ্গের আঘাতে পর্ব্বত সকল বিদীর্ণ হইয়া পতিত হয় এবং সমগ্র পৃথিবীই জলমগ্ন হইয়া যায় ॥৮৪॥

তাহার পর সেই মেঘ সকল বায়ুবেগে চালিত ও সকল দিকে ঘূর্ণিত হইয়া আকাশমণ্ডল বেষ্টন করিয়া তৎক্ষণাৎ বিনষ্ট হইয়া যায় ॥৮৫॥

তস্মিন্নেকার্ণবে ঘোরে নষ্টস্থাবরজঙ্গমে।
নষ্টদেবাসুরগণে যক্ষরাক্ষসবর্জ্জিতে ॥৮৭॥
নির্ম্মনুষ্যে মহীপাল! নিশ্বাপদমহীরুহে।
অনন্তরীক্ষে লোকেঽস্মিন্ ভ্রমাম্যেকোঽহমাতুরঃ ॥৮৮॥ (যুগ্মকম্)
একার্ণবজলে ঘোরে বিচরন্ পার্থিবোত্তম!।
অপশ্যন্ সর্ব্বভূতানি বৈক্লব্যমগমং ততঃ ॥৮৯॥
ততঃ সুদীর্ঘং গত্বাহং প্লবমানো নরাধিপ!।
শ্রান্তঃ ক্বচিন্ন শরণং লভাম্যহমতন্দ্রিতঃ ॥৯০॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। এক এবার্ণবো যস্মিন্ তত্র। নির্ন বিদ্যন্তে শ্বাপদা হিংস্রজন্তবো মহীরুহাশ্চ যস্মিন্ তত্র। অনন্তরীক্ষে প্রাণ্যভাবাৎ হার্দ্দাকাশশূন্যে ॥৮৭—৮৮॥

একেতি। সর্ব্বভূতানি সর্ব্বানেব প্রাণিনঃ, বৈক্লব্যং বিহ্বলতাম্ ॥৮৯॥

তত ইতি। সুদীর্ঘং স্থানম্, প্লবমানঃ সন্তরন্। শরণম্ আশ্রয়ম্ ॥৯০॥

ভারতভাবদীপঃ

মাহ—তস্মিন্নিতি ॥৮৭॥ অনন্তরীক্ষে ইতি পঞ্চমহাভূতলয উক্তঃ একোঽহং স্থূলপ্রপঞ্চাতীতস্তৈজসং সূক্ষ্মং প্রপঞ্চং প্রাপ্তঃ সন্ ভ্রমামীতি ॥৮৮॥ ভ্রমহেতুমাহ—একেতি। একার্ণবে নির্ব্বিশেষে ব্রহ্মণি তমশ্ছন্নতয়া ঘোরে জলে সতি পারাবারশূন্যজলাত্মনা বিবর্ত্তমানে সতি শুক্তাবিব রূপাত্মনা তস্মাচ্চ জলভ্রমাদ্বৈক্লব্যং মূর্চ্ছা অগমং প্রাপ্তবানস্মি ॥৮৯॥ ততঃ সুদীর্ঘং গত্বাঽহমিত্যাদিনা। স এষ পুরুষব্যাঘ্র সম্বন্ধী তে জনার্দ্দন ইত্যন্তেন গ্রন্থেন কৃষ্ণমূর্ত্তেরেব সার্ব্বাত্ম্যং সর্ব্বকর্ত্তৃত্বং চোক্তং তদেতদুপপাদিতম্ আদিসভয়োঃ, অনেকবীজ-

ভরতনন্দন রাজা! তদনন্তর আদিদেব স্বয়ম্ভু ব্রহ্মা সেই ভয়ঙ্কর বায়ু পান করিয়া নিদ্রিত হইয়া পড়েন ॥৮৬॥

রাজা! যে সময়ে জগতে দেবতা, অসুর, যক্ষ, রাক্ষস, মনুষ্য, পশু ও বৃক্ষ, এমন কি আকাশ পর্য্যন্ত থাকে না, সমস্ত স্থাবর এবং জঙ্গমপদার্থও বিনষ্ট হইয়া যায়, সেই সময়ে আমি একাকী পীড়িত হইয়া ভ্রমণ করিতে থাকি ॥৮৭—৮৮॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর আমি সেই একমাত্র ভয়ঙ্কর সমুদ্রজলে বিচরণ করিতে থাকিয়া, কোন প্রাণী না দেখিয়া, বিহ্বল হইয়া পড়ি ॥৮৯॥

রাজা! তৎপরে আমি জলের উপরে ভাসিতে থাকিয়া, আলস্যবিহীন হইয়া, সুদীর্ঘ স্থান অতিক্রম করিয়া, পরিশ্রান্ত হইয়া, কোথাও আশ্রয় পাই না ॥৯০॥

(৮৮) ...ভ্রমাম্যেকোঽহমাহতঃ—বা ব কা, ...ভ্রমাম্যেকোঽহমাদিতঃ—পি।

ততঃ কদাচিৎ পশ্যামি তস্মিন্ সলিলসঞ্চয়ে।
ন্যগ্রোধং সুমহান্তং বৈ বিশালং পৃথিবীপতে! ॥৯১॥
শাখায়াং তস্য বৃক্ষস্য বিস্তীর্ণায়াং নরাধিপ!।
পর্য্যঙ্কে পৃথিবীপাল! দিব্যাস্তরণসংস্তৃতে ॥৯২॥
উপবিষ্টং মহারাজ! পদ্মেন্দুসদৃশাননম্।
ফুল্লপদ্মবিশালাক্ষং বালং পশ্যামি ভারত! ॥৯৩॥ (যুগ্মকম্)
ততো মে পৃথিবীপাল! বিস্ময়ঃ সুমহানভূৎ।
কথং ত্বয়ং শিশুঃ শেতে লোকে নাশমুপাগতে ॥৯৪॥
তপসা চিন্তয়ংশ্চাপি তং শিশুং নোপলক্ষয়ে।
ভূতং তব্যং ভবিষ্যঞ্চ জানন্নপি নরাধিপ! ॥৯৫॥
অতসীপুষ্পবর্ণাভঃ শ্রীবৎসকৃতভূষণঃ।
সাক্ষাল্লক্ষ্ম্যা ইবাবাসঃ স তদা প্রতিভাতি মে ॥৯৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি। ন্যগ্রোধং কঞ্চিদ্বটবৃক্ষম্, সুমহান্তং পত্রাদিনা অতীবপ্রশস্তম্ ॥৯১॥
শাখায়ামিতি। পর্য্যঙ্কে খট্বায়াম্। বালং কঞ্চন শিশুম্ ॥৯২—৯৩॥
তত ইতি। সর্ব্বপ্রাণিধ্বংসেঽপি অস্য শিশোঃ স্থিতিরেব বিস্ময়কারণম্ ॥৯৪॥
তপসেতি। তপসা ধ্যানেন। নোপলক্ষয়ে ইদন্তয়াঽবধারয়িতুং ন শক্নোমি ॥৯৫॥
অতসীতি। অতসী শ্যামা। শ্রীবৎসো বক্ষোরোমাবর্ত্তঃ ॥৯৬॥

---

নরনাথ! তদনন্তর আমি কোন সময়ে সেই জলরাশির উপরে একটা পরমপ্রশস্ত বিশাল বটবৃক্ষ দেখিতে পাই ॥৯১॥

মহারাজ! সেই বটবৃক্ষের বিস্তৃত শাখায় দিব্য আস্তরণে আবৃত একখানি খাটের উপরে উপবিষ্ট পদ্ম ও চন্দ্রের ন্যায় সুন্দরমুখ এবং প্রস্ফুটিত পদ্মের ন্যায় বিশালনয়ন একটী বালককে দেখিতে পাই ॥৯২—৯৩॥

রাজা! তাহার পর আমার গুরুতর বিস্ময় উপস্থিত হয়। কারণ, সমস্ত লোক বিনষ্ট হইলেও এ বালক কি করিয়া এখানে শয়ন করে! ॥৯৪॥

রাজা! আমি তপোবলে অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ জানিতে পারিলেও, সে সময়ে চিন্তা করিয়াও সে বালকটীকে চিনিতে পারি না! ॥৯৫॥

তখন অতসীপুষ্পের ন্যায় শ্যামবর্ণ এবং শ্রীবৎসচিহ্নে চিহ্নিতহৃদয় সেই বালকটী যেন সাক্ষাৎ লক্ষ্মীর আবাসস্থান বলিয়া আমার ধারণা হইতে থাকে ॥৯৬॥

তো মামব্রবীদ্বালঃ স পদ্মনিভলোচনঃ।
শ্রীবৎসধারী দ্যুতিমান্ বাক্যং শ্রুতিসুখাবহম্ ॥৯৭॥
জানামি ত্বাং পরিশ্রান্তং তাত! বিশ্রামকাঙ্ক্ষিণম্।
মার্কণ্ডেয়! ইহাস্স্ব ত্বং যাবদিচ্ছসি ভার্গব! ॥৯৮॥
অভ্যন্তরশরীরং মে প্রবিশ্য মুনিসত্তম!।
আস্স্ব ভো বিহিতো বাসঃ প্রসাদস্তে কৃতো ময়া ॥৯৯॥
ততো বালেন তেনৈবমুক্তস্যাসীত্তদা মম।
নির্ব্বেদো জীবিতে দীর্ঘে মনুষ্যত্বে চ ভারত! ॥১০০॥
ততো বালেন তেনাস্যং সহসা বিবৃতং কৃতম্।
তস্যাহমবশো বক্ত্রে দৈবযোগাৎ প্রবেশিতঃ ॥১০১॥

---

ভারতকৌমুদী

তত ইতি। শ্রীবৎসধারী বক্ষসি রোমাবর্ত্তধারী। শৈশবে তচ্চিহ্নমাত্রম্ ॥৯৭॥
জানামীতি। ইহ বটবৃক্ষে, আস্স্ব তিষ্ঠ, যাবৎ কালম্ ॥৯৮॥
পক্ষান্তরমাহ—অভ্যন্তরেতি। আস্স্ব তিষ্ঠ। প্রসাদোঽনুগ্রহঃ ॥৯৯॥
তত ইতি। নির্ব্বেদ আত্মাবমাননা, দীর্ঘজীবনমনুষ্যত্বয়োরভাবে তাদৃশাপদপ্রাপ্তেঃ ॥১০০॥
তত ইতি। আস্যং মুখম্। প্রবেশিতঃ তেন বালেনৈবেতি শেষঃ ॥১০১॥

ভারতভাবদীপঃ

গর্ভফলতুল্যস্যানেকব্রহ্মাণ্ডবৃক্ষকারণত্বং কৃষ্ণস্য যুজ্যত ইতি ॥৯১—৯৯॥ ততো বালেনেতি। নির্ব্বেদো বৈরাগ্যম্, ধিঙ্মম দীর্ঘজীবিত্বং মানুষত্বং যস্মাং বালোঽপি "প্রসাদস্তে কৃতো ময়া" ইতি বদতীতি স্বাজ্ঞানপ্রকাশনং ভগবন্মায়ায়াঃ প্রাবল্যখ্যাপনার্থম্ ॥১০০—১৪৩॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনষষ্ঠ্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৫৯॥

---

তাহার পর পদ্মনয়ন, শ্রীবৎসচিহ্নধারী ও পরমসুন্দর সেই বালকটী আমাকে এই শ্রুতিসুখজনক বাক্য বলে—॥৯৭॥

"বৎস! মার্কণ্ডেয়! আমি বুঝিতে পারিয়াছি যে, তুমি পরিশ্রান্ত হইয়াছ এবং বিশ্রাম করিবার ইচ্ছা করিতেছ; অতএব ভৃগুনন্দন! তুমি যত কাল ইচ্ছা কর, ততকালই এই বৃক্ষে অবস্থান কর ॥৯৮॥

অথবা মুনিশ্রেষ্ঠ! তুমি আমার শরীরের ভিতরে প্রবেশ করিয়া বাস কর; আমি সেইখানেই তোমার বাসের বিধান করিলাম এবং তোমার প্রতি অনুগ্রহ করিলাম" ॥৯৯॥

ভরতনন্দন! সেই বালক আমাকে এইরূপ বলিলে, তখন আমার দীর্ঘ জীবন ও মনুষ্যত্বের প্রতি অবজ্ঞা উপস্থিত হয় ॥১০০॥

ততঃ প্রবিষ্টস্তং কুক্ষিং সহসা মনুজাধিপ!।
সরাষ্ট্রনগরাকীর্ণাং কৃৎস্নাং পশ্যামি মেদিনীম্ ॥১০২॥
গঙ্গাং শতদ্রুং সীতাঞ্চ যমুনামথ কৌশিকীম্।
চর্ম্মণ্বতীং বেত্রবতীং চন্দ্রভাগাং সরস্বতীম্ ॥১০৩॥
সিন্ধুঞ্চৈব বিপাশাঞ্চ নদীং গোদাবরীমপি।
বস্বোকসারাং নলিনীং নর্ম্মদাঞ্চৈব ভারত! ॥১০৪॥
নদীং তাম্রাঞ্চ বেণ্বাঞ্চ পুণ্যতোয়াং শুভাবহাম্।
সুবেণাং কৃষ্ণবেণাঞ্চ ইরামাঞ্চ মহানদীম্ ॥১০৫॥
বিতস্তাঞ্চ মহারাজ! কাবেরীঞ্চ মহানদীম্।
শোণঞ্চ পুরুষব্যাঘ্র! বিশল্যাং কিম্পুনামপি ॥১০৬॥
এতাশ্চান্যাশ্চ সরিতঃ পৃথিব্যাং যা নরোত্তম!।
পরিক্রামন্ প্রপশ্যামি তস্য কুক্ষৌ মহাত্মনঃ ॥১০৭॥ (কুলকম্)
ততঃ সমুদ্রং পশ্যামি যাদোগণনিষেবিতম্।
রত্নাকরমমিত্রঘ্ন! পয়সো নিধিমুত্তমম্ ॥১০৮॥

---

ভারতকৌমুদী

তত ইতি। রাষ্ট্রে রাজ্যৈঃ সহেতি সরাষ্ট্রাণি যানি নগরাণি তৈরাকীর্ণাম্ ॥১০২॥

গঙ্গামিতি। গঙ্গাদয়ো নদ্যঃ। সিন্ধুর্নদঃ। ইরামাং তদাখ্যাম্। শোণং নদম্। পৃথিব্যাম্ আসন্নিতি শেষঃ। পরিক্রামন্ তত্র তত্র গচ্ছন্ ॥১০৩—১০৭॥

---

তাহার পর সেই বালক মুখব্যাদান করে, অমনিই আমি দৈববশতঃ অবশ হইয়া তাহার মুখের ভিতরে তৎকর্তৃক প্রবেশিত হই। ॥১০১॥

রাজা! আমি তাহার উদরের ভিতরে প্রবেশ করিয়া তৎক্ষণাৎই দেখিতে পাই—রাজ্য ও নগরপ্রভৃতিতে পরিপূর্ণ সমগ্র পৃথিবীটাই সেখানে রহিয়াছে। ॥১০২॥

এবং নরশ্রেষ্ঠ মহারাজ! গঙ্গা, শতদ্রু, সীতা, যমুনা, কৌশিকী, চর্ম্মণ্বতী, বেত্রবতী, চন্দ্রভাগা, সরস্বতী, সিন্ধু, বিপাশা, গোদাবরী, বস্বোকসারা, নলিনী, নর্ম্মদা, তাম্রা, পুণ্যজলা ও শুভকারিণী বেণ্বা, সুবেণা, কৃষ্ণবেণা, ইরামা, বিতস্তা, কাবেরী, শোণ, বিশল্যা ও কিম্পুনা—এই সকল নদী এবং পৃথিবীতে অন্য যে সকল নদী ছিল, সে সমস্তই আমি বিচরণ করিতে থাকিয়া সেই মহাত্মার উদরের ভিতরে দেখিতে পাই। ॥১০৩—১০৭॥

শত্রুহন্তা! তাহার পর দেখি—রত্নের আকর ও জলের আধার জলজন্তু-সেবিত সমুদ্র রহিয়াছে ॥১০৮॥

তত্র পশ্যামি গগনং চন্দ্রসূর্য্যবিরাজিতম্ ।
জাজ্বল্যমানং তেজোভিঃ পাবকার্কসমপ্রভম্ ॥১০৯॥
পশ্যামি চ মহীং রাজন্ ! কাননৈরুপশোভিতাম্ ।
যজন্তে হি তদা রাজন্ ! ব্রাহ্মণা বহুভির্মখৈঃ ॥১১০॥
ক্ষত্রিয়াশ্চ প্রবর্ত্তন্তে সর্ব্ববর্ণানুরঞ্জনৈঃ ।
বৈশ্যাঃ কৃষিং যথান্যায়ং কারয়ন্তি নরাধিপ ! ।
শুশ্রূষায়াঞ্চ নিরতা দ্বিজানাং বৃষলাস্তদা ॥১১১॥
ততঃ পরিপতন্ রাজন্ ! তস্য কুক্ষৌ মহাত্মনঃ ।
হিমবন্তঞ্চ পশ্যামি হেমকূটঞ্চ পর্ব্বতম্ ॥১১২॥
নিষধঞ্চাপি পশ্যামি শ্বেতঞ্চ রজতান্বিতম্ ।
পশ্যামি চ মহীপাল ! পর্ব্বতং গন্ধমাদনম্ ॥১১৩॥
মন্দরং মনুজব্যাঘ্র ! নীলঞ্চাপি মহাগিরিম্ ।
পশ্যামি চ মহারাজ ! মেরুং কনকপর্ব্বতম্ ॥১১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। যাদোগণৈর্জলজন্তুসমূহৈর্নিষেবিতম্ । পয়সো জলস্য ॥১০৮॥

তত্রেতি। যথাকালং চন্দ্রসূর্য্যাভ্যাং বিরাজিতম্ ॥১০৯॥

পশ্যামীতি। মখৈঃ সোমাদিভির্যাগৈঃ ॥১১০॥

ক্ষত্রিয়া ইতি। প্রবর্ত্তন্তে, রাজকার্য্য ইতি শেষঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১১॥

তত ইতি। পরিপতন্ সর্ব্বতো বিচরন্ ॥১১২॥

নিষধমিতি। নিষধং তদাখ্যং পর্ব্বতম্, শ্বেতং কৈলাসঞ্চ ॥১১৩॥

পরে সেখানে দেখি—অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং অন্যান্য তেজে জাজ্বল্যমান আকাশ রহিয়াছে; তাহাতে যথাসময়ে চন্দ্র ও সূর্য্য উদিত হয় ॥১০৯॥

রাজা! সেখানে বনশোভিত পৃথিবীও দেখিয়া থাকি এবং তখন ব্রাহ্মণেরা নানাবিধ যজ্ঞ করেন ॥১১০॥

ক্ষত্রিয়েরা প্রজারঞ্জনপূর্ব্বক রাজকার্য্য করেন, বৈশ্যেরা যথানিয়মে কৃষিকার্য্য করান, আর শূদ্রেরা দ্বিজাতিদের পরিচর্য্যায় প্রবৃত্ত থাকে ॥১১১॥

রাজা! তাহার পর সেই মহাত্মার উদরের ভিতরে বিচরণ করিতে থাকিয়া হিমালয় ও হেমকূটপর্ব্বত দেখিতে পাই ॥১১২॥

নরনাথ! আরও দেখি—নিষধপর্ব্বত, রজতযুক্ত কৈলাসপর্ব্বত এবং গন্ধমাদনপর্ব্বত রহিয়াছে ॥১১৩॥

মহেন্দ্রঞ্চৈব পশ্যামি বিন্ধ্যঞ্চ গিরিমুত্তমম্।
মলয়ঞ্চাপি পশ্যামি পারিপাত্রঞ্চ পর্ব্বতম্ ॥১১৫॥
এতে চান্যে চ বহবো যাবন্তঃ পৃথিবীধরাঃ।
তস্যোদরে ময়া দৃষ্টাঃ সর্ব্বে রত্নবিভূষিতাঃ ॥১১৬॥
সিংহান্ ব্যাঘ্রান্ বরাহাংশ্চ পশ্যামি মনুজাধিপ!।
পৃথিব্যাং যানি চান্যানি সত্ত্বানি জগতীপতে!।
তানি সর্ব্বাণ্যহং তত্র পশ্যন্ পর্য্যচরং তদা ॥১১৭॥
কুক্ষৌ তস্য নরব্যাঘ্র! প্রবিষ্টঃ সঞ্চরন্ দিশঃ।
শক্রাদীংশ্চাপি পশ্যামি কৃৎস্নান্ দেবগণানহম্ ॥১১৮॥
সাধ্যান্ রুদ্রাংস্তথাদিত্যান্ গুহ্যকান্ পিতরস্তথা।
সর্পান্ নাগান্ সুপর্ণাংশ্চ বসূংশ্চাথাশ্বিনাবপি ॥১১৯॥
গন্ধর্ব্বাপ্সরসো যক্ষানৃষীংশ্চৈব মহীপতে!।
দৈত্যদানবসংঘাংশ্চ নাগাংশ্চ মনুজাধিপ! ॥১২০॥

ভারতকৌমুদী

মন্দরমিতি। কনকপর্ব্বতং স্বর্ণময়ং গিরিম্ ॥১১৪॥
মহেন্দ্রমিতি। পারিপাত্রং তদাখ্যম্ ॥১১৫॥
এত ইতি। পৃথিবীধরাঃ পর্ব্বতাঃ। তস্য বালস্য ॥১১৬॥
সিংহানিতি। সত্ত্বানি প্রাণিনঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৭॥
কুক্ষাবিতি। সঞ্চরন্ দর্শনার্থমেব বিচরন্। শক্রাদীন্ ইন্দ্রাদীন্ ॥১১৮॥

নরশ্রেষ্ঠ মহারাজ! মহাপর্ব্বত মন্দরকে ও নীলকে এবং স্বর্ণপর্ব্বত সুমেরুকেও দেখিতে পাই ॥১১৪॥

ক্রমে দেখি—মহেন্দ্র, বিন্ধ্য, মলয় ও পারিপাত্র—এই শ্রেষ্ঠ পর্ব্বতগুলিও রহিয়াছে ॥১১৫॥

এই সকল পর্ব্বত এবং অন্য যত বহু পর্ব্বত ছিল, সে সমস্ত রত্নময় পর্ব্বতই আমি তাঁহার উদরের ভিতরে দেখিয়াছিলাম ॥১১৬॥

নরনাথ রাজা! সিংহ, ব্যাঘ্র, বরাহ এবং অন্য যত প্রাণী পৃথিবীতে ছিল, সে সমস্তই আমি সেখানে দেখিতে থাকিয়া বিচরণ করিয়াছিলাম ॥১১৭॥

নরশ্রেষ্ঠ! আমি তাঁহার উদরে প্রবেশ করিয়া সকল দিকে বিচরণ করিতে থাকিয়া ইন্দ্রপ্রভৃতি সকল দেবগণকেও দেখিতে পাই ॥১১৮॥

নরনাথ রাজা! সাধ্য, রুদ্র, আদিত্য, গুহ্যক, পিতৃলোক, সর্প, বৃহৎ নাগ, সুপর্ণ, বসু, অশ্বিনীকুমারদ্বয়, গন্ধর্ব্ব, অপ্সরা, যক্ষ, ঋষি, দৈত্য, দানব, ক্ষুদ্র

সিংহিকাতনয়াংশ্চাপি যে চান্যে সুরশত্রবঃ।
যচ্চ কিঞ্চিন্ময়া লোকে দৃষ্টং স্থাবরজঙ্গমম্ ॥১২১॥
সর্ব্বং পশ্যাম্যহং রাজন্! তস্য কুক্ষৌ মহাত্মনঃ।
চরমাণঃ ফলাহারঃ কৃৎস্নং জগদিদং বিভো! ॥১২২॥ (কলাপকম্)
অন্তঃশরীরে তস্যাহং বর্ষাণামধিকং শতম্।
ন চ পশ্যামি তস্যাহং দেহস্যান্তং কদাচন ॥১২৩॥
সততং ধাবমানশ্চ চিন্তয়ানো বিশাংপতে!।
আসাদয়ামি নৈবান্তং তস্য রাজন্! মহাত্মনঃ ॥১২৪॥
ততস্তমেব শরণং গতোঽস্মি বিধিবত্তদা।
বরেণ্যং বরদং দেবং মনসা কর্ম্মণৈব চ ॥১২৫॥
ততোঽহং সহসা রাজন্! বায়ুবেগেন নিঃসৃতঃ।
মহাত্মনো মুখাত্তস্য বিবৃতাৎ পুরুষোত্তম! ॥১২৬॥

---

ভারতকৌমুদী

সাধ্যানিতি। পিতরঃ পিতৄন্। বৃহৎক্ষুদ্রভেদেন দ্বৈবিধ্যান্নাগানিত্যপৌনরুক্ত্যম্। সিংহিকাতনয়ান্ রাহুপ্রভৃতীন্। ফলাহারঃ ফলমাত্রভোজী ॥১১৯—১২২॥

অন্তরিতি। অধিকং কিয়দধিকং বর্ষাণাং শতং বিচরন্নিত্যর্থঃ ॥১২৩॥

সততমিতি। চিন্তয়ানঃ কুত্র তস্যান্ত ইতি চিন্তয়ন্। আসাদয়ামি প্রাপ্নোমি ॥১২৪॥

তত ইতি। বরেণ্যং সর্ব্বপ্রধানম্। কর্ম্মণা অঞ্জলিবন্ধনাদিনা ॥১২৫॥

তত ইতি। বায়ুবেগেন তস্যৈব মায়য়া প্রযুক্তেনেতি ভাবঃ ॥১২৬॥

---

নাগ, সিংহিকার পুত্রগণ এবং অন্য যত দেবশত্রু ছিল, কিংবা পূর্ব্বে আমি জগতে যে কিছু স্থাবর-জঙ্গম দেখিয়াছিলাম, সে সমস্তই আমি ফলমাত্র ভক্ষণ করিতে থাকিয়া এই সমগ্র জগৎ বিচরণপূর্ব্বক দেখিতে পাই। ॥১১৯—১২২॥

তা'র পর আমি কিঞ্চিদধিক একশত বৎসর তাঁহার শরীরের ভিতরে বিচরণ করিয়াও কোন সময়েই তাঁহার শরীরের শেষ দেখিতে পাই না। ॥১২৩॥

নরনাথ রাজা! তাঁহার অন্ত কোথায় ইহা ভাবিয়া সর্ব্বদা দৌড়াইতে থাকিয়াও আমি সেই মহাত্মার অন্ত পাই না ॥১২৪॥

তাহার পর কায়িক ও মানসিকভাবে এবং যথাবিধানে সেই বরেণ্য ও বরদাতা দেবতারই শরণাপন্ন হই ॥১২৫॥

পুরুষশ্রেষ্ঠ রাজা! তদনন্তর সেই মহাত্মারই মায়ার প্রভাবে আমি তাঁহার বিবৃত মুখ হইতে বায়ুবেগে তৎক্ষণাৎ নির্গত হইয়া পড়ি ॥১২৬॥

ততস্তস্যৈব শাখায়াং ন্যগ্রোধস্য বিশাংপতে!।
আস্তে মনুজশার্দ্দূল! কৃৎস্নমাদায় বৈ জগৎ ॥১২৭॥
তেনৈব বালবেশেন শ্রীবৎসকৃতলক্ষণম্।
আসীনং তং নরব্যাঘ্র! পশ্যাম্যমিততেজসম্ ॥১২৮॥
ততো মামব্রবীদ্বালঃ স প্রীতঃ প্রহসন্নিব।
শ্রীবৎসধারী দ্যুতিমান্ পীতবাসা মহাদ্যুতিঃ ॥১২৯॥
অপীদানীং শরীরেঽস্মিন্ মামকে মুনিসত্তম।।
উষিতস্ত্বং পরিশ্রান্তো মার্কণ্ডেয়! ব্রবীমি তে ॥১৩০॥
মুহূর্ত্তাদথ মে দৃষ্টিঃ প্রাদুর্ভূতা পুনর্নবা।
যয়া নির্ম্মুক্তমাত্মানমপশ্যং লব্ধচেতসম্ ॥১৩১॥
তস্য তাম্রতলৌ তাত! চরণৌ সুপ্রতিষ্ঠিতৌ।
সুজাতৌ মৃদুরক্তাভিরঙ্গুলীভির্বিরাজিতৌ ॥১৩২॥

ভারতকৌমুদী

তত ইতি। ন্যগ্রোধস্য বটবৃক্ষস্য। আস্তে পূর্ব্ববদেব তিষ্ঠতি স বালঃ ॥১২৭॥
তেনেতি। শ্রীবৎসেন রোমাবর্ত্তেন কৃতং লক্ষণং বক্ষসি চিহ্নং যস্য তম্ ॥১২৮॥
তত ইতি। দ্যুতিমান্ তেজস্বী, মহাদ্যুতিঃ সুন্দরকান্তিঃ ॥১২৯॥
অপীতি। অপিঃ প্রশ্নে। মামকে মদীয়ে। উষিতঃ স্থিতঃ, ব্রবীমি পৃচ্ছামি ॥১৩০॥
মুহূর্ত্তাদিতি। প্রাদুর্ভূতা, তস্যৈব ভগবতঃ প্রসাদেনেতি ভাবঃ। নির্ম্মুক্তং মায়ামোহাদিতি শেষঃ। লব্ধচেতসং প্রাপ্ততত্ত্বজ্ঞানম্, অপশ্যং জ্ঞাতবান্ ॥১৩১॥

নরনাথ পুরুষশ্রেষ্ঠ! তাহার পর দেখি—সেই বালকটী সমগ্র জগৎটাকে আপন শরীরে লইয়া সেই বটবৃক্ষের শাখাতেই বসিয়া রহিয়াছে। ॥১২৭॥

নরশ্রেষ্ঠ! অমিততেজা সেই মহাপুরুষ বক্ষে শ্রীবৎসচিহ্ন ধারণ করিয়া সেই বালকবেশেই বসিয়া আছেন দেখিতে পাই ॥১২৮॥

তখন শ্রীবৎসচিহ্নধারী, তেজস্বী, সুন্দরকান্তি ও পীতবসন সেই বালক প্রীত হইয়া হাসিতে হাসিতেই যেন আমাকে বলেন—॥১২৯॥

"মুনিশ্রেষ্ঠ মার্কণ্ডেয়! আমি এখন তোমাকে জিজ্ঞাসা করি—তুমি পরিশ্রান্ত হইয়া আমার এই শরীরে সুখে বাস করিয়াছ ত?" ॥১৩০॥

তাহার পর মুহূর্ত্তমধ্যেই আমার দৃষ্টি পুনরায় নূতন হইয়া আবির্ভূত হইল, যাহার প্রভাবে আমি আপনাকে মোহমুক্ত এবং লব্ধজ্ঞান বলিয়া জানিতে পারিলাম ॥১৩১॥

বৎস! তখন আমি সেই অমিততেজা মহাপুরুষের অমিত প্রভাব দেখিয়া,

প্রণতেন ময়া মূর্দ্ধ্না গৃহীত্বা হ্যভিবন্দিতৌ।
দৃষ্ট্বাঽপরিমিতং তস্য প্রভাবমমিতৌজসঃ ॥১৩৩॥ (যুগ্মকম্)
বিনয়েনাঞ্জলিং কৃত্বা প্রযত্নেনোপগম্য হ।
দৃষ্টো ময়া স ভূতাত্মা দেবঃ কমললোচনঃ ॥১৩৪॥
তমহং প্রাঞ্জলির্ভূত্বা নমস্কৃত্যেদমব্রুবম্।
জ্ঞাতুমিচ্ছামি দেব! ত্বাং মায়াঞ্চৈতাং তবোত্তমাম্ ॥১৩৫॥
আস্যেনানুপ্রবিষ্টোঽহং শরীরে ভগবংস্তব।
দৃষ্টবানখিলং সর্ব্বং সমস্তং জঠরে হি তে ॥১৩৬॥
তব দেব! শরীরস্থা দেবদানবরাক্ষসাঃ।
যক্ষগন্ধর্ব্বনাগাশ্চ জগৎ স্থাবরজঙ্গমম্ ॥১৩৭॥

ভারতকৌমুদী

তস্যেতি। সুজাতৌ সুন্দরৌ। অপরিমিতং প্রভাবং স্বত্বদব ইতি ভাবঃ ॥১৩২—১৩৩॥

বিনয়েনেতি। ভূতানাং প্রাণিনামাত্মা জীবস্বরূপঃ ॥১৩৪॥

তমিতি। এতাং স্বত্বদব এব দৃষ্টপূর্ব্বাম্ ॥১৩৫॥

তামেব বিবৃণোতি আস্যেনেতি। হে ভগবন্! অহং তব আস্যেন মুখপথেন শরীরে অনুপ্রবিষ্টঃ সন্, তে তব জঠরে, সমস্তং নিক্ষিপ্তম্, সর্ব্বং জগৎ, অখিলম অপ্রতিবন্ধং যথা স্যাত্তথা দৃষ্টবান্। সৈব তবোত্তমা মাযেত্যাশযঃ ॥১৩৬॥

তবেতি। স্থাবরজঙ্গমং জগচ্চ তব শরীরস্থামিতি লিঙ্গবচনব্যত্যযেনান্বযঃ ॥১৩৭॥

---

তাঁহার কোমল ও রক্ততল অঙ্গুলীসমূহে সুশোভিত, সুপ্রতিষ্ঠিত, সুন্দর এবং রক্ততল চরণ দু'খানিকে অবনত মস্তকে ধারণ করিয়া বন্দনা করিলাম ॥১৩২—১৩৩॥

আর, বিনয় সহকারে কৃতাঞ্জলি হইয়া এবং যত্নপূর্ব্বক নিকটে যাইয়া, প্রাণিগণের আত্মা ও কমলনয়ন সেই দেবতাকে দর্শন করিলাম ॥১৩৪॥

এবং আমি কৃতাঞ্জলি হইয়া নমস্কার করিয়া তাঁহাকে এই কথা বলিলাম— "দেব! আমি আপনাকে ও আপনার মহামায়াকে জানিতে ইচ্ছা করি ॥১৩৫॥

ভগবন্! আমি আপনার মুখের ভিতর দিয়া শরীরে প্রবেশ করিয়া, আপনার উদরের ভিতরে এই জগৎটাকে অবাধে দেখিয়া আসিয়াছি ॥১৩৬॥

দেব! আপনার শরীরে—দেব, দানব, যক্ষ, রাক্ষস, গন্ধর্ব্ব, নাগ এবং স্থাবর ও জঙ্গমাত্মক সমস্ত জগৎটাই রহিয়াছে ॥১৩৭॥

---

(১৩৩) প্রযত্নেন ময়া মূর্দ্ধ্না—বা ব কা নি। (১৩৬)...দৃষ্টবানখিলান্ সর্ব্বান্ সমস্তান্—বা ব কা।

ত্বৎপ্রসাদাচ্চ মে দেব! স্মৃতির্ন পরিহীয়তে।
দ্রুতমন্তঃশরীরে তে সততং পরিবর্ত্তিনঃ ॥১৩৮॥
নির্গতোঽহমকামস্তু ইচ্ছয়া তে মহাপ্রভো!।
ইচ্ছামি পুণ্ডরীকাক্ষ! জ্ঞাতুং ত্বাঽহমনিন্দিতম্ ॥১৩৯॥
ইহ ভূত্বা শিশুঃ সাক্ষাৎ কিং ভবানবতিষ্ঠতে।
পীত্বা জগদিদং সর্ব্বমেতদাখ্যাতুমর্হসি ॥১৪০॥
কিমর্থঞ্চ জগৎ সর্ব্বং শরীরস্থং তবানঘ!।
কিয়ন্তঞ্চ ত্বয়া কালমিহ স্থেয়মরিন্দম! ॥১৪১॥
এতদিচ্ছামি দেবেশ! শ্রোতুং ব্রাহ্মণকাম্যয়া।
ত্বত্তঃ কমলপত্রাক্ষ! বিস্তরেণ যথাতথম্।
মহদ্ধ্যেতদচিন্ত্যঞ্চ যদহং দৃষ্টবান্ প্রভো! ॥১৪২॥

---

ভারতকৌমুদী

ত্বদিতি। দ্রুতং পরিবর্ত্তিনঃ তত্রত্যজগদ্দর্শনায় ইতস্ততো ভ্রমতঃ ॥১৩৮॥

নির্গত ইতি। অকামো নির্গন্তুমনিচ্ছুরপি। ত্বা ত্বাম্ ॥১৩৯॥

ইহেতি। পীত্বা জলাদিবদনায়াসেনোদরস্থীকৃত্য ॥১৪০॥

কিমর্থমিতি। ইহ বটশাখায়াম্, স্থেয়ং স্থাতব্যম্ ॥১৪১॥

এতদিতি। ব্রাহ্মণকাম্যয়া ব্রাহ্মণোচিতকৌতুকেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪২॥

---

দেব! আমি আপনার শরীরের ভিতর প্রবেশ করিয়া সর্ব্বদাই দ্রুত পরিভ্রমণ করিয়াছি; কিন্তু আপনার অনুগ্রহেই আমার সে স্মৃতি এখনও নষ্ট হয় নাই ॥১৩৮॥

হে মহাপ্রভু পুণ্ডরীকাক্ষ! আমার তথা হইতে নির্গত হইবার ইচ্ছা ছিল না; তথাপি আপনার ইচ্ছাতেই নির্গত হইয়াছি। আপনি অনিন্দিত; তাই এখন আপনাকে জানিতে ইচ্ছা করি ॥১৩৯॥

আপনি এই সমস্ত জগৎটাকে উদরস্থ করিয়া, সাক্ষাৎ একটী শিশু হইয়া কেন এখানে অবস্থান করিতেছেন? ইহা আপনি বলুন ॥১৪০॥

হে নিষ্পাপ অরিন্দম! সমগ্র জগৎটাই বা কেন আপনার শরীরে রহিয়াছে? আপনিই বা এখানে কত কাল থাকিবেন? ॥১৪১॥

হে দেবদেব! পদ্মদলনয়ন! আমি ব্রাহ্মণোচিত কৌতুকবশতঃ এই সকল বিষয় আপনার নিকট হইতে বিস্তরক্রমে এবং যথাযথভাবে শুনিতে ইচ্ছা করি। কারণ, প্রভু! আমি যাহা দেখিয়া আসিয়াছি, তাহা বিশাল ও অচিন্তনীয়" ॥১৪২॥

ইত্যুক্তঃ স ময়া শ্রীমান্ দেবদেবো মহাদ্যুতিঃ।
সান্ত্বয়ন্ মামিদং বাক্যমুবাচ বদতাং বরঃ ॥১৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি মার্কণ্ডেয়-সমাস্যায়াং মার্কণ্ডেয়প্রশ্নে ঊনষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

দেব উবাচ।

কামং দেবাপি মাং বিপ্র! নহি জানন্তি তত্ত্বতঃ।
ত্বৎপ্রীত্যা তু প্রবক্ষ্যামি যথেদং বিসৃজাম্যহম্ ॥১॥
পিতৃভক্তোঽসি বিপ্রর্ষে! মাঞ্চৈব শরণং গতঃ।
ততো দৃষ্টোঽস্মি তে সাক্ষাদ্ব্রহ্মচর্য্যঞ্চ তে মহৎ ॥২॥

---

ভারতকৌমুদী

ইতীতি। শ্রীমান্ কান্তিমান্। সান্ত্বয়ন্ আশ্বাসয়ন্ ॥১৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি মার্কণ্ডেয়সমাস্যায়ামূনষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কামমিতি। দেবা অপি, তত্ত্বতো যাথার্থ্যেন, কামং পর্য্যাপ্তং যথা স্যাত্তথা, মাং নহি জানন্তি। সত্ত্বাধিক্যাত্তু কিয়জ্জানন্ত্যেবেতি ভাবঃ। দেবাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥১॥

---

আমি এইরূপ বলিলে, কান্তিমান্, মহাতেজা ও বাগ্মিপ্রধান দেবদেব আমাকে আশ্বস্ত করিয়া এই সকল বাক্য বলিয়াছিলেন ॥১৪৩॥

—:*:—

দেব বলিলেন—"ব্রাহ্মণ! দেবতারাও যথার্থরূপে এবং পর্য্যাপ্তভাবে আমাকে জানেন না; কিন্তু আমি যে ভাবে এই জগৎ সৃষ্টি করি, তাহা—তোমার প্রতি স্নেহবশতঃ আমি বলিব ॥১॥

ব্রহ্মর্ষি! তুমি পিতৃভক্ত, আমার শরণাগত হইয়াছ এবং তোমার গুরুতর ব্রহ্মচর্য্য রহিয়াছে; এই সকল কারণে তুমি আমাকে প্রত্যক্ষ দেখিয়াছ ॥২॥

---

* '...অষ্টাশীত্যধিক...' —বা ব কা, '...ঊননবত্যধিক...' —পি, '...একনবত্যধিক...' —নি।

অপাং নারা ইতি পুরা সংজ্ঞাকর্ম্ম কৃতং ময়া।
তেন নারায়ণোঽস্ম্যুক্তো মম তত্ত্বয়নং সদা ॥৩॥
অহং নারায়ণো নাম প্রভবঃ শাশ্বতোঽব্যয়ঃ।
বিধাতা সর্ব্বভূতানাং সংহর্ত্তা চ দ্বিজোত্তম! ॥৪॥
অহং বিষ্ণুরহং ব্রহ্মা শক্রশ্চাহং সুরাধিপঃ।
অহং বৈশ্রবণো রাজা যমঃ প্রেতাধিপস্তথা ॥৫॥
অহং শিবশ্চ সোমশ্চ কশ্যপোঽথ প্রজাপতিঃ।
অহং ধাতা বিধাতা চ যজ্ঞশ্চাহং দ্বিজোত্তম! ॥৬॥

---

ভারতকৌমুদী

পিত্রিতি। তে ত্বয়া সাক্ষাদহং দৃষ্টোঽস্মীতি সম্বন্ধঃ ॥২॥

অপামিতি। অপাং জলস্য, নারা ইতি ইত্যানুপূর্ব্বী। অয্যতে প্রলয়কালে আশ্রিয়তে ইত্যয়নমাশ্রয়ঃ। অতশ্চ নারা জলম্ অয়নম্ আশ্রয়ো যস্য স নারায়ণঃ ॥৩॥

অহমিতি। প্রভবত্যস্মাদিতি প্রভব উৎপত্তিকারণম্, শাশ্বতো নিত্যঃ, অতএব অব্যয়ঃ অবিনশ্বরঃ। বিধাতা স্রষ্টা, সংহর্ত্তা নাশকঃ, চকারাৎ রক্ষিতা চ ॥৪॥

কিঞ্চ প্রভাববান্ সর্ব্ব এবাহমিত্যাহ দ্বাভ্যাম্—অহমিতি। বৈশ্রবণঃ কুবেরঃ ॥৫॥

অহমিতি। ধাতৃবিধাতারৌ দেবতাবিশেষৌ আদিপর্ব্বণ্যুক্তৌ ॥৬॥

ভারতভাবদীপঃ

কামমিতি ॥১—২॥ অপাং নাবা ইতি অপাম্ অবুপলক্ষিতস্য পাঞ্চভৌতিকস্য সঙ্ঘাতস্য নারা ইতি যৌগিকং নাম। "আপো বৈ নরসূনবঃ" ইতি প্রদেশান্তরে বিবরণাৎ নরেণাবিদ্যা-বচ্ছিন্নরূপেণানাদিনা জীবেনানুপাধৌ ব্রহ্মণি শুক্তৌ রজতমিব কল্পিতত্বাৎ। মম তত্ত্বয়ন-মিতি "তৎসৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ" ইতি শ্রুতেরহমেব সঙ্ঘাতস্য স্রষ্টা তদভিমানী চেতি

---

আমিই পূর্ব্বকালে জলের নাম করিয়াছিলাম—'নারা' এবং প্রলয়কালে সেই নারাই (জলই) আমার সর্ব্বদা অয়ন (আশ্রয়) হয়; সেই জন্যই জ্ঞানীরা আমাকে 'নারায়ণ' বলেন ॥৩॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! সেই নারায়ণ আমি—উৎপত্তির কারণ, নিত্য, অবিনাশী, সর্ব্বভূতের সৃষ্টিকর্ত্তা, রক্ষাকর্ত্তা এবং সংহারকর্ত্তা ॥৪॥

আমি বিষ্ণু, আমি ব্রহ্মা, আমি দেবরাজ ইন্দ্র, আমি যক্ষরাজ কুবের এবং আমিই প্রেতাধিপতি যম ॥৫॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি শিব, আমি চন্দ্র, আমি কশ্যপপ্রজাপতি, আমি ধাতা, আমি বিধাতা এবং আমিই যজ্ঞ ॥৬॥

---

(৩) আপো নারা ইতি পুরা—পি, আপো নারা ইতি প্রোক্তাঃ—নি।

অগ্নিরাস্যং ক্ষিতিঃ পাদৌ চন্দ্রাদিত্যৌ চ লোচনে।
দ্যৌর্মূর্দ্ধা খং দিশঃ শ্রোত্রে তথাপঃ স্বেদসম্ভবাঃ।
সকলঞ্চ নভঃ কায়ো বায়ুর্মনসি মে স্থিতঃ ॥৭॥
ময়া ক্রতুশতৈরিষ্টং বহুভিঃ স্বাপ্তদক্ষিণৈঃ।
যজন্তে বেদবিদ্বাংসো মাং দেবযজনে স্থিতম্ ॥৮॥
পৃথিব্যাং ক্ষত্রিয়েন্দ্রাশ্চ পার্থিবাঃ স্বর্গকাঙ্ক্ষিণঃ।
যজন্তে মাং তথা বৈশ্যাঃ স্বর্গলোকজিগীষবঃ ॥৯॥
চতুঃসমুদ্রপর্য্যন্তাং মেরুমন্দরভূষণাম্।
শেষো ভূত্বাঽহমেবৈতাং ধারয়ামি বসুন্ধরাম্ ॥১০॥
বারাহং রূপমাস্থায় ময়েয়ং জগতী পুরা।
মজ্জমানা জলে বিপ্র! বীর্য্যেণাসীৎ সমুদ্ধৃতা ॥১১॥

ভারতকৌমুদী

বিরাড়্রূপমাহ—অগ্নিরিতি। আস্যং মুখম্। দ্যৌঃ স্বর্গঃ। আপো জলম্। বায়ুর্মনসি মে স্থিতঃ বায়ুর্মন ইত্যর্থঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

ময়েতি। স্বাপ্তদক্ষিণৈঃ অতিপ্রচুরদক্ষিণৈঃ। দেবা ইজ্যন্তে অস্মিন্নিতি দেবযজনং যজ্ঞস্থানম্ ॥৮॥

পৃথিব্যামিতি। স্বর্গলোকং জিগীষবো জেতুমিচ্ছবঃ প্রাপ্তুমিচ্ছব ইত্যর্থঃ ॥৯॥

চতুরিতি। শেষঃ অনন্তনাগঃ ॥১০॥

বারাহমিতি। আস্থায় অবলম্ব্য ধৃত্বেত্যর্থঃ। জগতী পৃথিবী ॥১১॥

অগ্নি আমার মুখ, পৃথিবী আমার চরণদ্বয়, চন্দ্র ও সূর্য্য আমার নয়নদ্বয়, স্বর্গ আমার মস্তক, আকাশ ও দিক্ আমার কর্ণদ্বয়, জল আমার ঘর্ম্ম, সমস্ত আকাশ আমার দেহ এবং বায়ু আমার মন ॥৭॥

আমি প্রচুর দক্ষিণাসম্পন্ন বহুতর যজ্ঞ করিয়াছি এবং বেদজ্ঞ লোকেরা আমারই উদ্দেশে যজ্ঞস্থানে যজ্ঞ করিয়া থাকেন ॥৮॥

পৃথিবীতে স্বর্গাভিলাষী ক্ষত্রিয়রাজারা এবং বৈশ্যেরা আমারই উদ্দেশে যজ্ঞ করিয়া থাকেন ॥৯॥

আমিই অনন্তনাগ হইয়া—চতুঃসমুদ্রবেষ্টিত এবং মেরুমন্দরভূষিত এই পৃথিবীকে ধারণ করিতেছি ॥১০॥

ব্রাহ্মণ! আমিই পূর্ব্বে বরাহরূপ ধারণ করিয়া জলমগ্ন অবস্থায় এই পৃথিবীটাকে আপন শক্তিতে উত্তোলন করিয়াছিলাম ॥১১॥

(৭) সদিশঞ্চ নভঃ কায়ঃ—বা ব কা। (৮)...যজন্তে বেদবিদুষঃ—বা ব কা নি।

অগ্নিশ্চ বড়বাবক্ত্রো ভূত্বাহং দ্বিজসত্তম ! ।
পিবাম্যপঃ সদা বিদ্বংস্তাংশ্চৈব বিসৃজাম্যহম্ ॥১২॥
ব্রহ্ম বক্ত্রং ভুজৌ ক্ষত্রমূরূ মে সংস্থিতা বিশঃ ।
পাদৌ শূদ্রা ভবন্তীমে বিক্রমেণ ক্রমেণ চ ॥১৩॥
ঋগ্বেদঃ সামবেদশ্চ যজুর্ব্বেদোঽপ্যথর্ব্ব চ ।
মত্তঃ প্রাদুর্ভবন্ত্যেতে মামেব প্রবিশন্তি চ ॥১৪॥
যতয়ঃ শান্তিপরমা যতাত্মানো বুভুৎসবঃ ।
কামক্রোধদ্বেষযুক্তা নিঃসঙ্গা বীতকল্মষাঃ ॥১৫॥
সত্ত্বস্থা নিরহঙ্কারা নিত্যমধ্যাত্মকোবিদাঃ ।
মামেব সততং বিপ্রাশ্চিন্তয়ন্ত উপাসতে ॥১৬॥ (যুগ্মকম্)
অহং সংবর্ত্তকো জ্যোতিরহং সংবর্ত্তকোঽনিলঃ ।
অহং সংবর্ত্তকঃ সূর্য্যস্ত্বহং সংবর্ত্তকোঽনলঃ ॥১৭॥

ভারতকৌমুদী

অগ্নিরিতি। বড়বাবক্ত্রঃ অশ্বীমুখসদৃশঃ সমুদ্রস্থঃ। অপঃ সমুদ্রজলম্ ॥১২॥

ব্রহ্মেতি। ব্রহ্ম ব্রাহ্মণঃ। বিশো বৈশ্যাঃ। বিক্রমেণ স্বমহাশক্ত্যা। "ব্রাহ্মণোঽস্য মুখমাসীদ্বাহূ রাজন্যঃ কৃতঃ। উরূ যদস্য তদ্বৈশ্যঃ পদ্ভ্যাং শূদ্রোঽজায়ত ॥" ইতি শ্রুতের্ব্রাহ্মণাদয়ো বক্ত্রাদিভ্যো জাতা ইত্যর্থঃ ॥১৩॥

ঋগ্বেদ ইতি। "তদেতন্মহতো ভূতস্য নিশ্বসিতং যদৃগ্বেদঃ" ইত্যাদিশ্রুতেঃ ॥১৪॥

যতয় ইতি। বুভুৎসবঃ তত্ত্বং জ্ঞাতুমিচ্ছবঃ। সত্ত্বস্থাঃ সত্ত্বগুণমাত্রাশ্রিতাঃ ॥১৫—১৬॥

অহমিতি। সংবর্ত্তয়তি প্রলয়মাবির্ভাবয়তীতি সংবর্ত্তকঃ। জ্যোতির্বিদ্যুৎ ॥১৭॥

---

জ্ঞানী ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমিই বাড়বাগ্নি হইয়া সর্ব্বদা সমুদ্রের জল পান করি এবং তাহা নিঃসারণ করি ॥১২॥

আমার মহাশক্তিতেই ক্রমশঃ আমার মুখ হইতে ব্রাহ্মণ, বাহু হইতে ক্ষত্রিয়, উরু হইতে বৈশ্য এবং চরণ হইতে শূদ্র উৎপন্ন হয় ॥১৩॥

ঋগ্বেদ, সামবেদ, যজুর্ব্বেদ ও অথর্ব্ববেদ আমা হইতেই আবির্ভূত [illegible], আবার আমাতেই প্রবেশ করে ॥১৪॥

ব্রাহ্মণেরা জিতেন্দ্রিয়, শান্তিপরায়ণ, সংযতচিত্ত, জ্ঞানার্থী, কাম-ক্রোধ-দ্বেষশূন্য, নিঃসঙ্গ, নিষ্পাপ, নিরহঙ্কার, সত্ত্বগুণাবলম্বী এবং সর্ব্বদা অধ্যাত্মবিৎ হইয়া, অবিরত ধ্যান করিতে থাকিয়া আমারই উপাসনা করেন ॥১৫—১৬॥

---

(১৭) অহং সংবর্ত্তকো বহ্নিঃ—বা ব কা।

তারারূপাণি দৃশ্যন্তে যান্যেতানি নভস্তলে।
মমৈব রোমকূপাণি বিদ্ধি ত্বং দ্বিজসত্তম! ॥১৮॥
রত্নাকরাঃ সমুদ্রাশ্চ সর্ব্ব এব চতুর্দ্দিশম্।
বসনং শয়নঞ্চৈব নিলয়ঞ্চৈব বিদ্ধি মে।
ময়ৈব সুবিভক্তাস্তে দেবকার্য্যার্থসিদ্ধয়ে ॥১৯॥
কামং ক্রোধঞ্চ হর্ষঞ্চ ভয়ং মোহং তথৈব চ।
মমৈব বিদ্ধি রূপাণি সর্ব্বাণ্যেতানি সত্তম! ॥২০॥
প্রাপ্নুবন্তি নরা বিপ্র! যৎ কৃত্বা কর্ম্ম শোভনম্।
সত্যং দানং তপশ্চোগ্রমহিংসা চৈব জন্তুষু ॥২১॥
মদ্বিধানেন বিহিতা মম দেহবিহারিণঃ।
ময়াভিভূতবিজ্ঞানা বিচেষ্টন্তে ন কামতঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

তারেতি। রোমকূপাণি মমৈবাস্তত্তেজঃপ্রসারাদুজ্জ্বলানীত্যাশয়ঃ ॥১৮॥

রত্নেতি। বসনং বাসস্থানম্, শয়নং শয্যাম্, নিলয়ং গৃহম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

কামমিতি। মমৈব রূপাণি, সর্ব্বরূপত্বাদাত্মন ইতি ভাবঃ ॥২০॥

প্রেতি। প্রাপ্নুবন্তি স্বর্গমিতি শেষঃ। তৎ কর্ম্ম চ সত্যাদি ॥২১॥

মদিতি। মম দেহবিহারিণঃ, আত্মনঃ সর্ব্বময়ত্বাদিত্যভিপ্রায়ঃ ॥২২॥

আমি সংবর্ত্তক তেজ, আমি সংবর্ত্তক বায়ু, আমি সংবর্ত্তক সূর্য্য এবং আমিই সংবর্ত্তক অগ্নি ॥১৭॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আকাশে এই যে নক্ষত্রস্বরূপ বস্তু দেখা যাইতেছে, এগুলিকে তুমি আমারই রোমকূপ বলিয়া জানিবে ॥১৮॥

আমিই দেবকার্য্যসিদ্ধির জন্য রত্নের আকর চারিটা সমুদ্রকে চারি দিকে সুবিভক্ত করিয়া রাখিয়াছি। ঐ গুলিকে আমার বাসস্থান, শয়নস্থান ও গৃহ বলিয়া জানিবে ॥১৯॥

সাধুশ্রেষ্ঠ!, কাম, ক্রোধ, হর্ষ, ভয় ও মোহ—এই সকল চিত্তবৃত্তিগুলিকে আমারই রূপ বলিয়া জানিবে ॥২০॥

ব্রাহ্মণ! মনুষ্যেরা যে সকল সৎ কর্ম্ম করিয়া স্বর্গ লাভ করে, সেগুলির নাম—সত্য, দান, উগ্র তপস্যা এবং প্রাণিগণের হিংসা না করা ॥২১॥

এগুলিকে আমিই বিধান করিয়াছি এবং এগুলি আমার দেহেই বিচরণ করে। আর, আমি—বিশিষ্ট জ্ঞানকে অভিভূত করিলে, প্রাণীরা নানাবিধ কার্য্য করে; কিন্তু আপন আপন ইচ্ছায় করিতে পারে না ॥২২॥

সম্যগ্বেদমধীয়ানা যজন্তে বিবিধৈর্ম্মখৈঃ।
শান্তাত্মানো জিতক্রোধাঃ প্রাপ্নুবন্তি দ্বিজাতয়ঃ ॥২৩॥
প্রাপ্তুং ন শক্যো যো বিদ্বন্! নরৈর্দুষ্কৃতকর্ম্মভিঃ।
লোভাভিভূতৈঃ কৃপণৈরনার্য্যৈরকৃতাত্মভিঃ ॥২৪॥
তস্মান্মহাফলং বিদ্ধি নরাণাং ভাবিতাত্মনাম্।
সুদুষ্প্রাপং বিমূঢ়ানাং মার্গং যোগৈর্নিষেবিতম্ ॥২৫॥
যদা যদা চ ধর্ম্মস্য গ্লানির্ভবতি সত্তম!।
অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্ ॥২৬॥
দৈত্যা হিংসানুরক্তাশ্চ অবধ্যাঃ সুরসত্তমৈঃ।
রাক্ষসাশ্চাপি লোকেঽস্মিন্ যদোৎপৎস্যন্তি দারুণাঃ ॥২৭॥
তদাহং সম্প্রসূয়ামি গৃহেষু শুভকর্ম্মণাম্।
প্রবিষ্টো মানুষং দেহং সর্ব্বং প্রশময়াম্যহম্ ॥২৮॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

সম্যগিতি। শান্তাত্মানো রাগদ্বেষাদিশূন্যচিত্তাঃ। প্রাপ্নুবন্তি মামিতি শেষঃ ॥২৩॥
প্রাপ্তুমিতি। যোঽহম্। কৃপণৈঃ ক্ষুদ্রহৃদয়ৈঃ, অনার্য্যৈঃ আর্য্যেতরৈর্ম্লেচ্ছাদিভিঃ ॥২৪॥
তস্মাদিতি। ভাবিতাত্মনাং মৈত্র্যাদিভাবনয়া শোধিতচিত্তানাম্ ॥২৫॥
যদেতি। গ্লানিঃ ক্ষয়ঃ। আত্মানং সৃজামি নৃসিংহাদিরূপেণাবির্ভাবয়ামি ॥২৬॥
দৈত্যা ইতি। অবধ্যা হন্তুমশক্যাঃ। সম্প্রসূয়ামি আত্মানং সৃজামি ॥২৭—২৮॥

ভারতভাবদীপঃ

জীবেশ্বরয়োরভেদো দর্শিতঃ ॥৩—৪॥ অহং বিষ্ণুরহং ব্রহ্মেত্যাদিনা তৎপদার্থমনূদ্য তস্য ব্রহ্মাদিজীবাভিন্নত্বং দ্যুপ্রভৃতিজড়বর্গাভিন্নত্বং চেতনাচেতনস্থিতিকর্ত্তৃত্বঞ্চ প্রতিপাদ্যতে ॥৫—২৫॥ তদাত্মানং সৃজাম্যহম্—আত্মানং কৃষ্ণাদিবিগ্রহং সৃজামি সূর্য্যবদাবির্ভাবয়ামি।

---

যে দ্বিজাতিরা সম্যগ্‌ভাবে বেদ অধ্যয়ন করিয়া এবং শান্তচিত্ত ও ক্রোধজয়ী হইয়া নানাবিধ যজ্ঞ করেন, তাঁহারাই আমাকে লাভ করেন ॥২৩॥

জ্ঞানী মার্কণ্ডেয়! দুষ্কর্ম্মান্বিত, লোভাভিভূত, ক্ষুদ্রহৃদয়, অনার্য্য এবং মূঢ়প্রকৃতি লোকেরা যাহাকে লাভ করিতে সমর্থ হয় না ॥২৪॥

অতএব মার্কণ্ডেয়! শুদ্ধচিত্ত মানবগণের যোগসম্পাদিত মহাফলরূপ পথটী বিমূঢ়গণের পক্ষে অতি দুষ্প্রাপ্য বলিয়া জানিবে ॥২৫॥

সাধুশ্রেষ্ঠ! যখন যখনই ধর্ম্মের ক্ষয় এবং অধর্ম্মের অভ্যুত্থান হয়, তখন তখনই আমি আপনাকে (এক একটীরূপে) সৃষ্টি করি ॥২৬॥

দারুণ স্বভাব, হিংসায় অনুরক্ত এবং দেবগণের অবধ্য দৈত্যগণ ও রাক্ষস-

সৃষ্ট্বা দেবমনুষ্যাংশ্চ গন্ধর্ব্বোরগরাক্ষসান্।
স্থাবরাণি চ ভূতানি সংহরাম্যাত্মমায়য়া ॥২৯॥
কর্ম্মকালে পুনর্দেহমভিচিন্ত্য সৃজাম্যহম্।
আবিশ্য মানুষং দেহং মর্য্যাদাবন্ধকারণাৎ ॥৩০॥
শ্বেতঃ কৃতযুগে বর্ণঃ পীতস্ত্রেতাযুগে মম।
রক্তো দ্বাপরমাসাদ্য কৃষ্ণঃ কলিযুগে তথা ॥৩১॥
ত্রয়ো ভাগা হ্যধর্ম্মস্য তস্মিন্ কালে ভবন্তি চ।
যদা ভবতি মে বর্ণঃ কৃষ্ণো বৈ দ্বিজসত্তম! ॥৩২॥
অন্তকালে চ সম্প্রাপ্তে কালো ভূত্বাতিদারুণঃ।
ত্রৈলোক্যং নাশয়াম্যেকঃ কৃৎস্নং স্থাবরজঙ্গমম্ ॥৩৩॥

ভারতকৌমুদী

সৃষ্ট্বেতি। পুনঃ সংহরামি। এষৈব মে লীলেত্যাশয়ঃ ॥২৯॥

কর্ম্মেতি। অহং মানুষং দেহমাবিশ্যাপি, মর্য্যাদাবন্ধকারণাৎ দুর্জনাত্যাচারেণ লোকস্থিতিবন্ধহেতোঃ, কর্ম্মকালে, অভিচিন্ত্য সর্ব্বতো বিবিচ্য, পুনরন্যং দেহম্, সৃজামি। যথা মানুষদেহাশ্রয়েণ বামনঃ সন্নপি বলিপ্রতারণায়াং ত্রিবিক্রমদেহং সৃষ্টবান্ ॥৩০॥

শ্বেত ইতি। কৃতযুগে সত্যযুগে। আসাদ্য স্থিতস্যেতি শেষঃ ॥৩১॥

ত্রয় ইতি। ধর্ম্মস্য তু তত্রৈকভাগ এবাবতিষ্ঠত ইতি ভাবঃ ॥৩২॥

অন্তেতি। অন্তকালে জগতাং প্রলয়সময়ে ॥৩৩॥

গণ যখন যখন এই জগতে উৎপন্ন হইবে, তখন তখনই আমি মনুষ্যদেহে প্রবেশ করিয়া সৎকর্ম্মান্বিত ব্যক্তিদিগের গৃহে উৎপন্ন হইব এবং সমস্ত উৎপাতের নিবৃত্তি করিব ॥২৭—২৮॥

আমি আপন মায়ার প্রভাবে দেবতা, গন্ধর্ব্ব, নাগ, রাক্ষস, মনুষ্য ও অন্যান্য প্রাণী এবং সমস্ত স্থাবর সৃষ্টি করিয়া আবার সেগুলিকে সংহার করি ॥২৯॥

লোকের মর্য্যাদা বন্ধ হইয়া যায় বলিয়া, আমি মনুষ্যদেহে প্রবেশ করিয়াও কার্য্যকালে বিশেষ বিবেচনা করিয়া পুনরায় অন্য দেহ সৃষ্টি করি ॥৩০॥

সত্যযুগে আমার শ্বেতবর্ণ, ত্রেতাযুগে পীতবর্ণ, দ্বাপরযুগে রক্তবর্ণ এবং কলিযুগে কৃষ্ণবর্ণ হয় ॥৩১॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! যে সময়ে আমার কৃষ্ণবর্ণ হয়, সেই সময়ে অধর্ম্মেরই হয় তিন ভাগ ॥৩২॥

(৩০)…অবিচিন্ত্যং সৃজাম্যহম্—বা ব কা, ‥অনুচিন্ত্য সৃজাম্যহম্—নি। (৩২) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি।

অহং ত্রিবর্ত্মা বিশ্বাত্মা সর্ব্বলোকসুখাবহঃ।
অভিভূঃ সর্ব্বগোঽনন্তো হৃষীকেশ উরুক্রমঃ ॥৩৪॥
কালচক্রং নয়াম্যেকো ব্রহ্মন্নহমরূপকম্।
শমনং সর্ব্বভূতানাং সর্ব্বলোককৃতোদ্যমম্ ॥৩৫॥
এবং প্রণিহিতঃ সম্যঙ্‌ মমাত্মা মুনিসত্তম!।
সর্ব্বভূতেষু বিপ্রেন্দ্র! ন চ মাং বেত্তি কশ্চন।
সর্ব্বলোকাশ্চ মাং ভক্তাঃ পূজয়ন্তি চ সর্ব্বশঃ ॥৩৬॥
যচ্চ কিঞ্চিত্ত্বয়া প্রাপ্তং ময়ি ক্লেশাত্মকং দ্বিজ!।
সুখোদয়ায় তৎ সর্ব্বং শ্রেয়সে চ তবানঘ! ॥৩৭॥

---

ভারতকৌমুদী

অহমিতি। ত্রয়ো লোকা এব বর্ত্মানঃ পন্থানো যস্য সঃ ত্রিভুবনব্যাপীত্যর্থঃ, বিশ্বেষামেবাত্মা জীবরূপত্বাৎ, অভিভূঃ সর্ব্বাভিভাবী। হৃষীকায়া মায়ায়া ঈশো নিয়ন্তা, উরুর্মহান্ ক্রমো বিক্রমো যস্য স তাদৃশশ্চ ॥৩৪॥

কালেতি। নয়ামি সঞ্চালয়ামি। অরূপকং রূপহীনম্। শমনং নাশকম্। কিঞ্চ সর্ব্বৈরেব লোকৈঃ কৃত উদ্যমস্তত্তৎকার্য্যোদ্যোগো যস্মিন্ তৎ ॥৩৫॥

এবমিতি। সর্ব্বভূতেষু প্রণিহিতঃ স্থাপিতঃ, আত্মা জীবরূপোঽংশঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৬॥

---

প্রলয়কাল উপস্থিত হইলে, আমি অতিদারুণ কাল হইয়া একাকীই স্থাবর ও জঙ্গমাত্মক সমস্ত ত্রিভুবন বিনষ্ট করি ॥৩৩॥

আমি—ত্রিভুবনব্যাপী, সকলের জীবাত্মা, সমস্ত লোকের সুখের কারণ, সকল প্রাণীর অভিভবকারী, সর্ব্বত্র গামী, অনন্ত, মায়ার পরিচালক এবং মহাবিক্রমশালী ॥৩৪॥

ব্রাহ্মণ! যাহা সমস্ত প্রাণীর বিনাশের কারণ এবং সমস্ত লোক যাহাকে অবলম্বন করিয়া কার্য্যের উদ্যম করে, সেই রূপবিহীন কালচক্রকে এক আমিই পরিচালিত করি ॥৩৫॥

এবং মুনিশ্রেষ্ঠ! আমিই আমার অংশ জীবাত্মাকে সমস্ত প্রাণীতে সম্যগ্‌ভাবে নিহিত করি; কিন্তু তথাপি আমাকে কেহই জানে না; আর সকল লোকই ভক্তিপূর্ব্বক সর্ব্বপ্রকারে আমাকে পূজা করে ॥৩৬॥

নিষ্পাপ ব্রাহ্মণ! তুমি আমার উদরে যে কিছু কষ্ট পাইয়াছ, সে সমস্তই তোমার সুখের ও মঙ্গলের জন্যই হইয়াছে ॥৩৭॥

---

(৩৬)···সর্ব্বলোকেষু মাং ভক্তাঃ—বা ব কা।

যচ্চ কিঞ্চিত্ত্বয়া লোকে দৃষ্টং স্থাবরজঙ্গমম্ ।
বিহিতঃ সর্ব্বথৈবাসৌ মমাত্মা ভূতভাবনঃ ॥৩৮॥
অর্দ্ধং মম শরীরস্য সর্ব্বলোকপিতামহঃ ।
অহং নারায়ণো নাম শঙ্খচক্রগদাধরঃ ॥৩৯॥
যাবদ্যুগানাং বিপ্রর্ষে ! সহস্রপরিবর্ত্তনম্ ।
তাবৎ স্বপিমি বিশ্বাত্মা সর্ব্বভূতানি মোহয়ন্ ॥৪০॥
এবং সর্ব্বমহং কালমিহাসে মুনিসত্তম ! ।
অশিশুঃ শিশুরূপেণ যাবদ্ব্রহ্মা ন বুধ্যতে ॥৪১॥
ময়া চ দত্তো বিপ্রাগ্র্য ! বরস্তে ব্রহ্মরূপিণা ।
অসকৃৎ পরিতুষ্টেন বিপ্রর্ষিগণপূজিত ! ॥৪২॥

---

ভারতকৌমুদী

যদিতি। ময়ি মদুদরে, ক্লেশাত্মকং দুঃখম্। সুখোদয়ায় শ্রেয়সে চ জাতম্ ॥৩৭॥
যদিতি। বিহিত ইতি কর্ত্তরি ক্তঃ। আত্মা দেহীভূতঃ, ভূতভাবনো জগৎস্রষ্টা ব্রহ্মা ॥৩৮॥
অথ ব্রহ্মা কীদৃক্ তবাত্মেত্যাহ—অর্দ্ধমিতি। আত্মানং বেদয়িতুং পুনরাহ অহমিতি ॥৩৯॥
যাবদিতি। বিশ্বাত্মা বিশ্বমূর্ত্তিঃ। মোহয়ন্ অন্তঃপ্রবেশ্য বহিঃ প্রলয়ং বেদয়ন্ ॥৪০॥
এবমিতি। সর্ব্বং পুনঃ সৃষ্ট্যারম্ভপর্য্যন্তম্। আসে অবতিষ্ঠে ॥৪১॥

ভারতভাবদীপঃ

যথা সূর্য্য আবির্ভবংস্তিরোভবংশ্চ অস্তোদয়াভ্যাং ন স্পৃশ্যতে কিন্তু অস্মাভিরেব তত্র তৌ কল্পিতৌ এবং নন্দনন্দনেঽপি জন্মনাশৌ মূঢ়দৃষ্ট্যৈব কল্পিতাবিত্যর্থঃ ॥২৬—৩৮॥ অর্দ্ধং মমেতি। পিতামহো ব্রহ্মাণ্ডাত্মা অর্দ্ধং মমেতি স্বস্বরূপং বিকারান্তর্বর্ত্তি তদবর্ত্তি চেতি দর্শিতম্। যথা—মৃৎ ঘটাদিকার্য্যমধ্যবর্ত্তিনী তদ্বহির্ভূতা চ তদ্বৎ, অতএব সূত্রং বিকারাবর্ত্তি চ তথা স্থিতিমাহেতি। জগদ্ব্যাপারবর্জ্জং প্রকরণাদসন্নিহিতত্বাচ্চ ভোগমাত্রসাম্যলিঙ্গা-

---

তুমি জগতে যে কিছু স্থাবর-জঙ্গম পদার্থ দেখিয়াছ, সে সমস্ত আমার অংশ ব্রহ্মা সৃষ্টি করিয়াছেন ॥৩৮॥

সর্ব্বলোকপিতামহ ব্রহ্মা আমার শরীরেরই অর্দ্ধাংশ; আর আমি শঙ্খ-চক্র-গদাধারী নারায়ণ ॥৩৯॥

ব্রহ্মর্ষি ! যে পর্য্যন্ত সহস্র যুগের পরিবর্ত্তন হয়, সেই পর্য্যন্তই আমি বিশ্বাত্মরূপে সমস্ত প্রাণীকে মুগ্ধ করিয়া নিদ্রা যাই ॥৪০॥

মুনিশ্রেষ্ঠ ! যে পর্য্যন্ত ব্রহ্মা জাগরিত না হন, সেই পর্য্যন্তই আমি শিশু না হইয়াও এইরূপ শিশুরূপে সমস্ত প্রলয়কাল এইখানেই থাকি ॥৪১॥

---

(৪০)…সহস্রপরিবর্ত্তনাৎ—বা ব কা।

সর্ব্বমেকার্ণবং দৃষ্ট্বা নষ্টস্থাবরজঙ্গমম্।
বিক্লবোঽসি ময়া জ্ঞাতস্ততস্তে দর্শিতং জগৎ ॥৪৩॥
অভ্যন্তরং শরীরস্থ প্রবিষ্টোঽসি যদা মম।
দৃষ্ট্বা লোকং সমস্তঞ্চ বিস্মিতো নাববুধ্যসে ॥৪৪॥
ততোঽসি বক্ত্রাদ্বিপ্রর্ষে! দ্রুতং নিঃসারিতো ময়া।
আখ্যাতস্তে ময়া চাত্মা দুর্জ্জেয়ো হি সুরাসুরৈঃ ॥৪৫॥
যাবৎ স ভগবান্ ব্রহ্মা ন বুধ্যেত মহাতপাঃ।
তাবত্ত্বমিহ বিপ্রর্ষে! বিস্রব্ধশ্চর বৈ সুখম্ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

ময়েতি। বরো দীর্ঘজীবিত্ববিষয়কঃ, ব্রহ্মরূপিণা বিরিঞ্চিমূর্ত্তিনা ॥৪২॥

সর্ব্বমিতি। বিক্লবো বিহ্বলঃ। দর্শিতম্ উদরে প্রবেশ্যেতি শেষঃ ॥৪৩॥

অভ্যন্তরমিতি। নাববুধ্যসে মম মায়ামিতি শেষঃ ॥৪৪॥

তত ইতি। আখ্যাতঃ "অপাং নারা ইতি পুরা" ইত্যাদিনা ॥৪৫॥

যাবদিতি। ন বুধ্যেত ন জাগৃয়াৎ। বিস্রব্ধো নিঃশঙ্কচিত্তঃ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

চ্চেতি সূত্রাভ্যাং নিত্যসিদ্ধেশ্বরস্থ উপাসনাসিদ্ধানামীশ্বরাণাং চাস্তস্থ জগৎসৃষ্টৌ স্বাতন্ত্র্যম্, ইতরেষাং ভূতসৃষ্টিকালে সন্নিধানাদসামর্থ্যঞ্চ। উভয়েষাং গীতবাদিত্রাদিভোগে সাম্যং চাস্তীতি প্রদর্শ্য আগ্যস্থ স্বরূপং মহদাদিবিকারাদ্বহির্ভূতং চকারাত্তদন্তর্ব্বর্ত্তি চ। "স ভূমিং সর্ব্বতো বৃত্বাঽত্যতিষ্ঠদ্দশাঙ্গুল"মিতি বেদ এবাবিকারস্থ রূপস্থ স্থিতিমাহ। তস্মাৎ কৃষ্ণমূর্ত্তির্ব্যবহারতো বিয়দাদিবন্নিত্যেতি যুক্তমুৎপশ্যামঃ শ্রুতিবিরোধস্তত্র প্রাগেব নিরস্তঃ

হে ব্রহ্মর্ষিসেবিত ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি তোমার উপরে বার বার সন্তুষ্ট হইয়া ব্রহ্মার রূপ ধারণ করিয়া তোমাকে বর দিয়াছি ॥৪২॥

স্থাবর-জঙ্গমবিহীন একমাত্র সমুদ্রস্বরূপ জগৎটাকে দেখিয়া তুমি আকুল হইয়া পড়িয়াছিলে, তাহা আমি বুঝিয়াছিলাম; তাই তোমাকে (উদরের ভিতরে নিয়া) আবার জগৎ দেখাইয়াছি ॥৪৩॥

তুমি যখন আমার শরীরের ভিতরে প্রবেশ করিয়াছিলে, তখন আবার সমস্ত জগৎ দেখিয়া বিস্মিত হইয়া আমার মায়া বুঝিতে পার নাই ॥৪৪॥

ব্রহ্মর্ষি! সেই জন্যই আমি তোমাকে আবার মুখ হইতে নিঃসারিত করিয়াছি এবং দেবদানবগণেরও দুর্জ্জেয় আমার স্বরূপ তোমার নিকট বলিয়াছি ॥৪৫॥

ব্রহ্মর্ষি! যে পর্য্যন্ত সেই মহাতপা ভগবান্ ব্রহ্মা জাগরিত না হন, সে পর্য্যন্ত তুমি নিঃশঙ্কচিত্ত হইয়া এইখানেই সুখে বিচরণ কর ॥৪৬॥

ততো বিবুদ্ধে তস্মিংস্তু সর্ব্বলোকপিতামহে।
একীভূতো হি স্রক্ষ্যামি শরীরাণি দ্বিজোত্তম! ॥৪৭॥
আকাশং পৃথিবীং জ্যোতির্বায়ুং সলিলমেব চ।
লোকে যচ্চ ভবেচ্ছেষমিহ স্থাবরজঙ্গমম্ ॥৪৮॥ (যুগ্মকম্)

মার্কণ্ডেয় উবাচ।

ইত্যুক্ত্বান্তর্হিতস্তাত! স দেবঃ পরমাদ্ভুতঃ।
প্রজাশ্চেমাঃ প্রপশ্যামি বিচিত্রা বিবিধাঃ কৃতাঃ ॥৪৯॥
এবং দৃষ্টং ময়া রাজন্! তস্মিন্ প্রাপ্তে যুগক্ষয়ে।
আশ্চর্য্যং ভরতশ্রেষ্ঠ! সর্ব্বধর্ম্মভৃতাং বর। ॥৫০॥
যঃ স দেবো ময়া দৃষ্টঃ পুরা পদ্মায়তেক্ষণঃ।
স এষ পুরুষব্যাঘ্র! সম্বন্ধী তে জনার্দ্দনঃ ॥৫১॥

---

ভারতকৌমুদী

তত ইতি। একীভূতঃ সম্মিলিতঃ। স শরীরাণি সৃজেৎ, অহঞ্চ জীবরূপেণ তেষু প্রবিশেয়ম্, উভয়োরেকাত্মত্বাচ্চ "তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ" ইতি শ্রুত্যা ন বিরোধ ইতি ভাবঃ। জ্যোতিঃ চন্দ্রসূর্য্যাদিরূপং তেজঃ। শেষমবশিষ্টং পর্ব্বতাদি ॥৪৭—৪৮॥

ইতীতি। প্রপশ্যামি, তস্যাসাধারণমায়াবশাদেবেতি ভাবঃ ॥৪৯॥

এবমিতি। প্রাপ্তে উপস্থিতে, যুগক্ষয়ে প্রলয়ে ॥৫০॥

য ইতি। সম্বন্ধী মাতুলপুত্রত্বরূপসম্বন্ধবান্। ধ্যানাদেবেদমবগতমিত্যাশয়ঃ ॥৫১॥

ভারতভাবদীপঃ

॥৩৯—৪৫॥ যাবদিতি। ব্রহ্মা বিরাট্ ইহ লিঙ্গাত্মনি স্থূলাধ্যাসোদয়াদর্বাক্ সূক্ষ্মে এব স্থাতব্যমিত্যর্থঃ। স্পষ্টার্থমন্যৎ ॥৪৬—৫৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬০॥

---

ব্রাহ্মণশ্রেষ্ঠ! তাহার পর সেই সর্ব্বলোকপিতামহ ব্রহ্মা জাগরিত হইলে, আমি তাঁহার সহিত মিলিত হইয়া সর্ব্বপ্রকার শরীর, আকাশ, পৃথিবী, তেজ, বায়ু, জল এবং এই জগতে স্থাবর-জঙ্গমাত্মক যে কিছু অবশিষ্ট পদার্থ থাকে, তাহা সৃষ্টি করিব" ॥৪৭—৪৮॥

মার্কণ্ডেয় বলিলেন—"বৎস! এই সকল বলিয়া সেই পরমাশ্চর্য্য দেবতা অন্তর্হিত হইলেন। তাহার পরই আমি দেখি—বিচিত্র ও নানাবিধ এই সকল প্রজা সৃষ্টি করা হইয়াছে। ॥৪৯॥

ধার্ম্মিকপ্রধান ভরতশ্রেষ্ঠ রাজা! সেই প্রলয়ের সময়ে আমি এইরূপ আশ্চর্য্য দেখিয়াছিলাম ॥৫০॥

অস্যৈব বরদানাদ্ধি স্মৃতির্ন প্রজহাতি মাম্।
দীর্ঘমায়ুশ্চ কৌন্তেয়! স্বচ্ছন্দমরণং মম ॥৫২॥
স এষ কৃষ্ণো বার্ষ্ণেয়ঃ পুরাণঃ পরমো বিভুঃ।
আস্তে হরিরচিন্ত্যাত্মা ক্রীড়ন্নিব মহাভুজঃ ॥৫৩॥
এষ ধাতা বিধাতা চ সংহর্ত্তা চৈব শাশ্বতঃ।
শ্রীবৎসবক্ষা গোবিন্দঃ প্রজাপতিপতিঃ প্রভুঃ ॥৫৪॥
দৃষ্ট্বেমং বৃষ্ণিপ্রবরং স্মৃতির্মামিয়মাগতা।
আদিদেবময়ং জিষ্ণুং পুরুষং পীতবাসসম্ ॥৫৫॥
সর্ব্বেষামেব ভূতানাং পিতা মাতা চ মাধবঃ।
গচ্ছধ্বমেনং শরণং শরণ্যং কৌরবর্ষভাঃ! ॥৫৬॥

ভারতকৌমুদী

অস্যেতি। স্বচ্ছন্দমরণং নিজেচ্ছানুসারেণৈব মৃত্যুঃ, জাতমিতি শেষঃ ॥৫২॥

স ইতি। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশসম্ভূতঃ। বিভুর্বিশ্বব্যাপী ॥৫৩॥

এষ ইতি। ধাতা রক্ষিতা, বিধাতা স্রষ্টা, শাশ্বতো নিত্যঃ। শ্রীবৎসো রোমাবর্ত্তো বক্ষসি যস্য সঃ, গোবিন্দো বৃন্দাবনে গোপালকঃ, প্রজাপতীনাং ব্রহ্মাদীনামপি পতিঃ ॥৫৪॥

দৃষ্ট্বেতি। আদিদেবময়মিতি স্বরূপার্থে ময়ট্। পুরুষং সাংখ্যসম্মতম্ ॥৫৫॥

সর্ব্বেষামিতি। পিতা উৎপাদনাৎ, মাতা চ গর্ভে ধারণাৎ। তচ্চ প্রাগেবোক্তম্ ॥৫৬॥

---

পুরুষশ্রেষ্ঠ! আমি পূর্ব্বকালে সেই যে পদ্মনয়ন দেবতাকে দেখিয়াছিলাম, তিনিই এই তোমার মাতুলপুত্র কৃষ্ণ। ॥৫১॥

কুন্তীনন্দন! ইঁহারই বরের প্রভাবে সেই স্মৃতি আমাকে ত্যাগ করে নাই এবং আমার দীর্ঘ আয়ু ও ইচ্ছামৃত্যু হইয়াছে ॥৫২॥

সর্ব্বাপেক্ষা প্রাচীন, সর্ব্বাপেক্ষা উত্তম, সর্ব্বব্যাপী এবং অচিন্তনীয় স্বভাব সেই নারায়ণ বৃষ্ণিবংশে এই মহাবাহু কৃষ্ণ হইয়া লীলা প্রকাশ করিবার জন্যই যেন অবস্থান করিতেছেন ॥৫৩॥

ইনি—সৃষ্টিকর্ত্তা, রক্ষাকর্ত্তা, সংহারকর্ত্তা, সনাতন, বক্ষে শ্রীবৎসচিহ্নধারী, গোকুলে গোপালনকারী, প্রজাপতিদেরও পতি এবং বিশ্বনিয়ন্তা ॥৫৪॥

আদিদেব, সর্ব্ববিজয়ী, পুরুষ ও পীতবসন এই বৃষ্ণিবংশপ্রবরকে দেখিয়া আমার এই স্মৃতি উপস্থিত হইয়াছে ॥৫৫॥

কৌরবশ্রেষ্ঠগণ! এই কৃষ্ণই সর্ব্বভূতের পিতা, মাতা ও রক্ষিতা; সুতরাং তোমরা ইঁহার শরণাগত হও" ॥৫৬॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তাশ্চ তে পার্থা যমৌ চ পুরুষর্ষভৌ।
দ্রৌপদ্যা সহিতাঃ সর্ব্বে নমশ্চক্রুর্জনার্দ্দনম্ ॥৫৭॥
স চৈতান্ পুরুষব্যাঘ্র! সাম্না পরমবল্গুনা।
সান্ত্বয়ামাস মানার্হো মন্যমানো যথাবিধি ॥৫৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি মার্কণ্ডেয়-সমাস্যায়াং মার্কণ্ডেয়নারায়ণসংবাদে ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

যুধিষ্ঠিরস্তু কৌন্তেয়ো মার্কণ্ডেয়ং মহামুনিম্।
পুনঃ পপ্রচ্ছ সাম্রাজ্যে ভাবিষ্যাং জগতো গতিম্ ॥১॥

---

ভারতকৌমুদী

এবমিতি। পার্থাঃ কুন্তীপুত্রাঃ, যমৌ নকুলসহদেবৌ ॥৫৭॥

স ইতি। সাম্না আশ্বাসবাক্যেন, পরমবল্গুনা অতিসুন্দরেণ ॥৫৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি মার্কণ্ডেয়সমাস্যায়াং ষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

যুধীতি। সাম্রাজ্যে আত্মনা কর্ত্তব্যে সতি। গতিমবস্থাম্ ॥১॥

---

বৈশম্পায়ন বলিলেন—মার্কণ্ডেয় এইরূপ বলিলে, কুন্তীর পুত্রগণ, পুরুষশ্রেষ্ঠ নকুল ও সহদেব এবং দ্রৌপদী—ইঁহারা সকলেই সম্মিলিত হইয়া কৃষ্ণকে নমস্কার করিলেন ॥৫৭॥

নরশ্রেষ্ঠ জনমেজয়! জগৎপূজনীয় কৃষ্ণও যথাবিধানে তাঁহাদের প্রতি সম্মান করিয়া পরমসুন্দর আশ্বাসবাক্যে তাঁহাদিগকে আশ্বস্ত করিলেন ॥৫৮॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—কুন্তীনন্দন যুধিষ্ঠির সাম্রাজ্য করিবেন বলিয়া মহর্ষি মার্কণ্ডেয়ের নিকটে জগতের ভাবী অবস্থার বিষয়ে পুনরায় জিজ্ঞাসা করিলেন ॥১॥

---

* '…একোননবত্যধিক…' —বা ব কা, '…নবত্যধিক…' —পি, '…দ্বিনবত্যধিক…' —নি।

যুধিষ্ঠির উবাচ।

আশ্চর্য্যভূতং ভবতঃ শ্রুতং নো বদতাং বর!।
মুনে! ভার্গব! যদ্‌বৃত্তং যুগাদৌ প্রভবাপ্যয়ম্॥২॥
অস্মিন্ কলিযুগে ত্বস্তি পুনঃ কৌতূহলং মম।
সমাকুলেষু ধর্ম্মেষু কিং নু শেষং ভবিষ্যতি॥৩॥
কিংবীর্য্যা মানবাস্তত্র কিমাহারবিহারিণঃ।
কিমায়ুষঃ কিংবসনা ভবিষ্যন্তি যুগক্ষয়ে॥৪॥
কাঞ্চ কাষ্ঠাং সমাসাদ্য পুনঃ সম্পদ্যতে কৃতম্।
বিস্তরেণ মুনে! ব্রূহি বিচিত্রাণীহ ভাষসে॥৫॥
ইত্যুক্তঃ স মুনিশ্রেষ্ঠঃ পুনরেবাভ্যভাষত।
রময়ন্ বৃষ্ণিশার্দ্দূলং পাণ্ডবাংশ্চ মহানৃষিঃ॥৬॥

ভারতকৌমুদী

আশ্চর্য্যেতি। নঃ অস্মাভিঃ। প্রভবঃ সৃষ্টিশ্চ অপ্যয়ঃ প্রলয়শ্চেতি তৎ॥২॥
অস্মিন্নিতি। অস্মিন্ অচিরভাবিনি। সমাকুলেষু বিপ্লুতেষু। শেষমবশিষ্টম্॥৩॥
কিমিতি। কিং কীদৃশং বীর্য্যং যেষাং তে। এবমন্যত্র॥৪॥
কামিতি। কাষ্ঠাং কালম্, "কাষ্ঠা কালেঽপি" ইতি ত্রিকাণ্ডশেষঃ॥৫॥
ইতীতি। রময়ন্ আনন্দয়ন্, বৃষ্ণিশার্দ্দূলং কৃষ্ণম্॥৬॥

ভারতভাবদীপঃ

এবং কৃষ্ণাদ্বৈতং প্রসাধ্য তত্র প্রীতিহেতোর্বিষয়বৈরাগ্যস্যোৎপাদনায় পুনর্ভবিষ্যমেবাধ্যায়দ্বয়েন প্রশ্নপূর্ব্বকমাহ—যুধিষ্ঠিরস্ত্বিত্যাদিনা। সাম্রাজ্যে কর্ত্তব্যে সতি॥১—২॥ কিন্তু

যুধিষ্ঠির বলিলেন—"বাগ্মিশ্রেষ্ঠ মুনি ভৃগুনন্দন! যুগের আদিতে জগতের যে প্রলয় ও উৎপত্তি হইয়া গিয়াছে, তাহার আশ্চর্য্য বৃত্তান্ত আমরা আপনার নিকট শুনিলাম॥২॥

কিন্তু অচিরভাবী কলিযুগের বিষয়ে আবার আমার কৌতূহল জন্মিয়াছে; যে ধর্ম্মবিপ্লব চলিতে থাকিলে, অবশিষ্ট কতটুকু ধর্ম্ম থাকিবে?॥৩॥

সেই কলিযুগে মানুষের কি প্রকার বল, কি প্রকার আহার ও বিহার, কতটুকু আয়ু এবং কি রূপ বসন হইবে?॥৪॥

আবার কোন্ সময়ে সত্যযুগ আরম্ভ হইবে? এই সমস্ত বিষয় আপনি বিস্তরক্রমে বলুন। আপনি বড়ই বিচিত্র কথা বলেন"॥৫॥

যুধিষ্ঠির এইরূপ বলিলে, মুনিশ্রেষ্ঠ মহর্ষি মার্কণ্ডেয়, কৃষ্ণ ও পাণ্ডবগণকে আনন্দিত করিয়া পুনরায় বলিতে আরম্ভ করিলেন॥৬॥

মার্কণ্ডেয় উবাচ।

শৃণু রাজন্! ময়া দৃষ্টং যৎ পুরা শ্রুতমেব চ।
অনুভূতঞ্চ রাজেন্দ্র! দেবদেবপ্রসাদজম্ ॥৭॥
ভবিষ্যং সর্ব্বলোকস্য বৃত্তান্তং ভরতর্ষভ!।
কলুষং কালমাসাদ্য কথ্যমানং নিবোধ মে ॥৮॥
কৃতে চতুষ্পাৎ সকলো নির্ব্যাজোপাধিবর্জ্জিতঃ।
বৃষঃ প্রতিষ্ঠিতো ধর্ম্মো মনুষ্যে ভরতর্ষভ! ॥৯॥
অধর্ম্মপাদবিদ্ধস্তু ত্রিভিরংশৈঃ প্রতিষ্ঠিতঃ।
ত্রেতায়াং দ্বাপরেঽর্দ্ধেন ব্যামিশ্রো ধর্ম্ম উচ্যতে ॥১০॥

---

ভারতকৌমুদী

শৃণ্বিতি। অনুভূতং রসনাদিভিঃ। দেবদেবপ্রসাদজং নারায়ণানুগ্রহজনিতম্ ॥৭॥

ভবিষ্যমিতি। কলুষং কলুষময়ং কালং কলিযুগম্ ॥৮॥

কৃত ইতি। কৃতে সত্যযুগে, চতুষ্পাৎ, অতএব সকলঃ পূর্ণঃ, নির্ব্যাজশ্ছলহীনশ্চাসৌ উপাধিভিদ্বেষাদিভির্বর্জ্জিতশ্চেতি সঃ। বৃযো বৃষভ ইব ॥৯॥

অধর্ম্মেতি। অধর্ম্মস্য পাদেন একেন বিদ্ধঃ সম্বদ্ধঃ। অর্দ্ধেন অধর্ম্মস্য ॥১০॥

ভারতভাবদীপঃ

কথন্তু শেষং জগদ্ভবিষ্যতি উৎকর্ষং প্রাপ্স্যতি ॥৩—৪॥ কাষ্ঠাম্ অবধিম্, কৃতং কৃতযুগম্ ॥৫—৭॥ কলুষং কলিম্ ॥৮॥ নির্ব্যাজশ্ছদ্মহীনঃ, উপাধিবর্জ্জিতঃ লোভাদিহীনঃ বৃষ ইব

---

মার্কণ্ডেয় বলিলেন—"রাজশ্রেষ্ঠ রাজা! আমি নারায়ণের অনুগ্রহে পূর্ব্বকালে যাহা দেখিয়াছি, শুনিয়াছি, কিংবা অন্যভাবে প্রত্যক্ষ করিয়াছি, তাহা তুমি শ্রবণ কর ॥৭॥

ভরতশ্রেষ্ঠ! কলিকালে সকল লোকেরই যাহা ঘটিবে, তাহা আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৮॥

ভরতশ্রেষ্ঠ! সত্যযুগে ধর্ম্ম—মানুষের উপরে বৃষের ন্যায় চারি পাদেই অবস্থান করে; সুতরাং তখন ধর্ম্ম পূর্ণ এবং ছল-দ্বেষাদিশূন্য থাকে ॥৯॥

ত্রেতাযুগে অধর্ম্মের এক পাদ উপস্থিত হয়; সুতরাং ধর্ম্মের তিন পাদ থাকে; আর দ্বাপরযুগে ধর্ম্ম অর্দ্ধ এবং অধর্ম্ম অর্দ্ধ মিশ্রিত থাকে ॥১০॥

ভরতশ্রেষ্ঠ! কলিযুগে অধর্ম্ম তিন পাদ দ্বারা মনুষ্যদিগকে আক্রমণ করিয়া অবস্থান করে; সুতরাং তখন ধর্ম্ম কেবল একপাদদ্বারা মনুষ্যকে আশ্রয় করে ॥১১॥

ত্রিভিরংশৈরধর্ম্মস্তু লোকানাক্রম্য তিষ্ঠতি।
তামসং যুগমাসাদ্য তদা ভরতসত্তম!।
চতুর্থাংশেন ধর্ম্মস্তু মনুষ্যানুপতিষ্ঠতি ॥১১॥
আয়ুর্বীর্য্যমথো বুদ্ধির্বলং তেজশ্চ পাণ্ডব!।
মনুষ্যাণামনুযুগং হ্রসতীতি নিবোধ মে ॥১২॥
রাজানো ব্রাহ্মণা বৈশ্যাঃ শূদ্রাশ্চৈব যুধিষ্ঠির!।
ব্যাজৈর্ধর্ম্মং চরিষ্যন্তি ধর্ম্মবৈতংসিকা নরাঃ ॥১৩॥
সত্যং সংক্ষেপ্স্যতে লোকে নরৈঃ পণ্ডিতমানিভিঃ।
সত্যহান্যা ততস্তেষামায়ুরল্পং ভবিষ্যতি ॥১৪॥
আয়ুষঃ প্রক্ষয়াদ্বিদ্যাং ন শক্ষ্যন্ত্যপজীবিতুম্।
বিদ্যাহীনানবিজ্ঞানাল্লোভোঽপ্যভিভবিষ্যতি ॥১৫॥
লোভক্রোধপরা মূঢ়াঃ কামাসক্তাশ্চ মানবাঃ।
বৈরবদ্ধা ভবিষ্যন্তি পরস্পরবধৈষিণঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

ত্রিভিরিতি। তামসং যুগং কলিযুগম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

আয়ুরিতি। বীর্য্যং মানসী শক্তিঃ। অনুযুগং যুগক্রমেণ ॥১২॥

রাজান ইতি। রাজানঃ ক্ষত্রিয়াঃ। ব্যাজৈশ্ছলৈঃ। ধর্ম্ম এব বিতংসঃ প্রতারণায়াং প্রাবরণং তেন চরন্তীতি ধর্ম্মবৈতংসিকাঃ প্রতারণার্থকধর্ম্মাবরণেনাবৃতা ইত্যর্থঃ। "বিতংসো বন্ধনোপায়ে মৃগাণাং পক্ষিণামপি। তেষামপি চ বিশ্বাসহেতোঃ প্রাবরণেঽপি চ॥" ইতি বিশ্বঃ ॥১৩॥

সত্যমিতি। সংক্ষেপ্স্যতে প্রায়েণৈব মিথ্যাব্যবহারাদল্পীকরিষ্যতে ॥১৪॥

আয়ুষ ইতি। বিদ্যাং দীর্ঘকালসাধ্যাম্। অবিজ্ঞানাৎ কার্য্যাকার্য্যজ্ঞানাভাবাৎ ॥১৫॥

---

পাণ্ডুনন্দন! তুমি আমার নিকট জানিয়া রাখ যে, মনুষ্যগণের আয়ু, বুদ্ধি, দৈহিক বল, মানসিক বল ও তেজ—এইগুলি যুগে যুগে হ্রাস পায় ॥১২॥

যুধিষ্ঠির! ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রেরা কলিযুগে ধর্ম্মের আবরণে আবৃত থাকিয়া ছলপূর্ব্বক ধর্ম্মাচরণ করিবে ॥১৩॥

জগতে পণ্ডিতাভিমানী লোকেরা বহু পরিমাণে মিথ্যা ব্যবহার করিয়া সত্যকে সংক্ষিপ্ত করিবে; তাহার পর সত্যহানি হওয়ায় তাহাদের আয়ু অল্প হইয়া যাইবে ॥১৪॥

আয়ু ক্ষয় হওয়ায় বিদ্যা অবলম্বন করিয়া জীবিকানির্ব্বাহ করিতে পারিবে না। কর্ত্তব্যজ্ঞান না থাকায় বিদ্যাহীনদিগকে লোভ আসিয়া অভিভূত করিবে ॥১৫॥

ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ সঙ্কীর্য্যন্তঃ পরস্পরম্ ।
শূদ্রতুল্যা ভবিষ্যন্তি তপঃসত্যবিবর্জ্জিতাঃ ॥১৭॥
অন্ত্যা মধ্যা ভবিষ্যন্তি মধ্যাশ্চান্ত্যা ন সংশয়ঃ ।
ঈদৃশো ভবিতা লোকো যুগান্তে পর্য্যুপস্থিতে ॥১৮॥
বস্ত্রাণাং প্রবরা শাণী ধান্যানাং কোরদূষকাঃ ।
ভার্য্যামিত্রাশ্চ পুরুষা ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥১৯॥
মৎস্যামিষেণ জীবন্তো দুহন্তশ্চাপ্যজৈড়কম্ ।
গোষু নষ্টাসু পুরুষা যেঽপি নিত্যং ধৃতব্রতাঃ ।
তেঽপি লোভসমাযুক্তা ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥২০॥

---

ভারতকৌমুদী

লোভেতি । বৈরবদ্ধা আবদ্ধশত্রুভাবাঃ সন্তঃ ॥১৬॥

ব্রাহ্মণা ইতি । সঙ্কীর্য্যন্তো যোনিবিচারাভাবাৎ সম্মিশ্রিতা ভবন্তঃ ॥১৭॥

অন্ত্যা ইতি । অন্ত্যাশ্চাণ্ডালাদয়ঃ, মধ্যা বৈশ্যশূদ্রাঃ ॥১৮॥

বস্ত্রাণামিতি । শাণী শণসূত্রনির্ম্মিতা শাটী । ভার্য্যৈব মিত্রং যেষাং তে ॥১৯॥

মৎস্যেতি । মৎস্যামিষেণ মৎস্যমাংসব্যবসায়েন । অজাশ্ছাগ্যশ্চ এড়কা মেষ্যশ্চ তৎ দুহন্তো ভবিষ্যন্তীতি সম্বন্ধঃ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

চতুষ্পাৎ ॥৯॥ অর্দ্ধেনাধর্ম্মেণ ॥১০—১২॥ ধর্ম্মবৈতংসিকাঃ ধর্ম্মজালিকাঃ । "বিতংসো বন্ধনোপায়ে পশূনাং পক্ষিণামপি" ইতি মেদিনী । ধর্ম্মজালং বিস্তার্য্য লোকান্ বঞ্চয়ন্তীত্যর্থঃ ॥১৩—১৭॥ অন্ত্যা ইতি । চাণ্ডালাঃ ক্ষত্রিয়াদিকর্ম্ম ক্ষত্রিয়াদয়শ্চাণ্ডালকর্ম্ম করিষ্যন্তীত্যর্থঃ ॥১৮॥

---

লোভ ও ক্রোধপরায়ণ, মূঢ় এবং কামাসক্ত মানুষেরা পরস্পর শত্রুতাবদ্ধ হইয়া পরস্পর বধাভিলাষী হইবে ॥১৬॥

ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যেরা পরস্পর সঙ্কীর্ণ এবং তপস্যা ও সত্যবর্জ্জিত হইয়া শূদ্রতুল্য হইয়া যাইবে ॥১৭॥

যুগান্তকাল উপস্থিত হইলে মানুষ এইরূপ হইবে যে, অন্ত্যজেরা মধ্যম এবং মধ্যমেরা অন্ত্যজ হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥১৮॥

যুগাবসানে মানুষের মিত্র হইবে ভার্য্যা, বস্ত্রের মধ্যে প্রধান হইবে শণের শাটী এবং ধান্যের মধ্যে প্রধান হইবে কোদ্রব (কোদ) ॥১৯॥

যুগশেষে মানুষেরা মৎস্য-মাংসের ব্যবসা করিয়া জীবিকানির্ব্বাহ করিবে, গরু মরিয়া যাওয়ায় ছাগী ও মেষী দোহন করিবে এবং যাহারা সর্ব্বদা ব্রতচারী, তাহারাও লোভী হইবে ॥২০॥

---

(১৭)...সঙ্কীর্য্যন্ত পরস্পরম্—বা ব কা ।

অন্যোন্যং পরিমুষ্ণন্তো হিংসয়ন্তশ্চ মানবাঃ।
অজপা নাস্তিকাঃ স্তেনা ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥২১॥
সরিত্তীরেষু কুদ্দালৈর্বাপয়িষ্যন্তি চৌষধীঃ।
তাশ্চাপ্যল্পফলাস্তেষাং ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥২২॥
শ্রাদ্ধে দৈবে চ পুরুষা যে চ নিত্যং ধৃতব্রতাঃ।
তেঽপি লোভসমাযুক্তা ভোক্ষ্যন্তীহ পরস্পরম্ ॥২৩॥
পিতা পুত্রস্য ভোক্তা চ পিতুঃ পুত্রস্তথৈব চ।
অতিক্রান্তানি ভোজ্যানি ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥২৪॥
ন ব্রতানি চরিষ্যন্তি ব্রাহ্মণা বেদনিন্দকাঃ।
ন যক্ষ্যন্তি ন হোষ্যন্তি হেতুবাদবিমোহিতাঃ ॥২৫॥

## ভারতকৌমুদী

অন্যোন্যমিতি। পরিমুষ্ণন্তশ্চোরয়ন্তঃ। স্তেনাশ্চৌরাঃ ॥২১॥

সরিদিতি। সরিত্তীরেষু, তত্র জলসৌলভ্যাদন্যত্র তদভাবাৎ। ওষধীর্ধান্যাদীঃ ॥২২॥

শ্রাদ্ধ ইতি। রামস্য পিতুঃ শ্রাদ্ধে শ্যামঃ, শ্যামস্য চ পিতুঃ শ্রাদ্ধে রাম ইত্যেবংক্রমেণ ॥২৩॥

পিতেতি। পুত্রস্য মাতুঃ শ্রাদ্ধে পিতা ভোক্তা। এবমন্যত্র। অতিক্রান্তানি পর্য্যুষিতানি ॥২৪॥

নেতি। ন হোষ্যন্তি ন দাস্যন্তি। ব্রতাদিভিঃ কিং ফলমিত্যেবং হেতুবাদেন বিমোহিতাঃ ॥২৫॥

কলিযুগের শেষে মানুষেরা পরস্পর পরস্পরের ঘরে চুরি ও হিংসা করিবে এবং জপশূন্য, নাস্তিক ও চৌর হইবে ॥২১॥

কলিযুগের অবসানে কৃষকেরা (বৃষ্টি না হওয়ায়) নদীর তীরে বীজ বপন করিবে এবং তাহাদের তাহাতেও ফল অল্পই হইবে ॥২২॥

যে সকল লোক সর্ব্বদাই ব্রতচারী, তাহারাও লোভী হইয়া শ্রাদ্ধে ও দৈবকার্য্যে পরস্পর পরস্পরের বাড়ী ভোজন করিবে ॥২৩॥

কলিযুগের শেষে পিতা, পুত্রকৃত শ্রাদ্ধে এবং পুত্র, পিতৃকৃত শ্রাদ্ধে ভোজন করিবে এবং খাদ্যবস্তু সকল পর্য্যুষিত হইবে ॥২৪॥

ব্রাহ্মণেরাও—বেদনিন্দক এবং হেতুবাদে মুগ্ধ হইয়া ব্রত, যজ্ঞ, কিংবা দান করিবে না ॥২৫॥

(২১) স্বল্পাপা নাস্তিকাঃ স্তেনাঃ—পি। (২৫) অত্রৈব শ্লোকে "নিন্দেষ্যীহাং করিষ্যন্তি হেতুবাদবিমোহিতাঃ" ইত্যর্দ্ধমধিকং বা ব কা নি।

নিম্নে কৃষিং করিষ্যন্তি যোক্ষ্যন্তি ধুরি ধেনুকাঃ।
একহায়নবৎসাংশ্চ যোজয়িষ্যন্তি মানবাঃ ॥২৬॥
পুত্রঃ পিতৃবধং কৃত্বা পিতা পুত্রবধং তথা।
নিরুদ্বেগো বৃহদ্বাদী ন নিন্দামুপলপ্স্যতে ॥২৭॥
ম্লেচ্ছভূতং জগৎ সর্ব্বং নিষ্ক্রিয়ং যজ্ঞবর্জ্জিতম্।
ভবিষ্যতি নিরানন্দমনুৎসবমথো তথা ॥২৮॥
প্রায়শঃ কৃপণানাং হি তথাঽবন্ধুমতামপি।
বিধবানাঞ্চ বিত্তানি হরিষ্যন্তীহ মানবাঃ ॥২৯॥
স্বল্পবীর্য্যবলাঃ স্তব্ধা লোভমোহপরায়ণাঃ।
তৎকথাদানসন্তুষ্টা দুষ্টানামপি মানবাঃ ॥৩০॥
পরিগ্রহং করিষ্যন্তি পাপাচারপরিগ্রহাঃ।
সমাহ্বয়ন্তঃ কৌন্তেয়! রাজানঃ পাপবুদ্ধয়ঃ ॥৩১॥

---

ভারতকৌমুদী

নিম্ন ইতি। নিম্নে দেশে, বৃষ্ট্যভাবেন উচ্চে জলালাভাৎ। ধুরি ভারবহনে ॥২৬॥

পুত্র ইতি। বৃহদ্বাদী সুষ্ঠু কৃতং ময়েতি বৃহতা স্বরেণ বক্তা ॥২৭॥

ম্লেচ্ছেতি। নিষ্ক্রিয়ং ব্রতদানাদিক্রিয়ারহিতম্। অতএব ম্লেচ্ছভূতম্ ॥২৮॥

প্রায়শ ইতি। কৃপণানাং ক্ষুদ্রাণাং নিঃস্বানামিত্যর্থঃ। অবন্ধুমতাম্ ॥২৯॥

স্বল্পেতি। বীর্য্যং দৈহিকী শক্তিঃ, বলঞ্চ মানসিকী শক্তিঃ, স্তব্ধা জড়াঃ। দুষ্টানামপি জনানাম্, তৎকথাদানেন দানাঙ্গীকারমাত্রেণৈব সন্তুষ্টা ভবিষ্যন্তি ॥৩০॥

---

মানুষেরা নিম্নভূমিতে কৃষি করিবে, ধেনুগণকে ভারবহনে নিযুক্ত করিবে এবং একবৎসরের বৎসকেও হল-শকটে যোগ করিবে ॥২৬॥

পুত্র পিতৃহত্যা করিয়া এবং পিতা পুত্রহত্যা করিয়া নিরুদ্বেগ হইবে, উচ্চকণ্ঠে আত্মশ্লাঘা করিবে, অথচ নিন্দাভাজন হইবে না ॥২৭॥

সমগ্র জগৎটাই ম্লেচ্ছের মত হইয়া সৎক্রিয়াবিহীন, যজ্ঞবিবর্জ্জিত, নিরানন্দ ও নিরুৎসব হইবে ॥২৮॥

প্রায় মানুষই—দরিদ্র, বন্ধুবিহীন ও বিধবাদিগের ধন হরণ করিবে ॥২৯॥

মানুষের দৈহিক বল ও মানসিক বল অত্যন্ত অল্প হইয়া যাইবে এবং মানুষ—জড় ও লোভ-মোহপরায়ণ হইবে, আর দুর্জ্জনের নিকট হইতেও দানের অঙ্গীকারমাত্র পাইয়াই সন্তোষ লাভ করিবে ॥৩০॥

কুন্তীনন্দন! পাপবুদ্ধি রাজারা পাপাচার স্বীকারপূর্ব্বক অন্যকে আহ্বান করিয়া আনিয়া তাহার নিকট হইতে প্রতিগ্রহ করিবে ॥৩১॥

পরস্পরবধোদ্যুক্তা মূর্খাঃ পণ্ডিতমানিনঃ।
ভবিষ্যন্তি যুগস্যান্তে ক্ষত্রিয়া লোককণ্টকাঃ ॥৩২॥
অরক্ষিতারো লুব্ধাশ্চ মানাহঙ্কারদর্পিতাঃ।
কেবলং দণ্ডরুচয়ো ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥৩৩॥
আক্রম্যাক্রম্য সাধূনাং দারাংশ্চাপি ধনানি চ।
ভোক্ষ্যন্তে নিরনুক্রোশা রুদতামপি ভারত! ॥৩৪॥
ন কন্যাং যাচতে কশ্চিন্নাপি কন্যা প্রদীয়তে।
স্বয়ংগ্রাহা ভবিষ্যন্তি যুগান্তে সমুপস্থিতে ॥৩৫॥
রাজানশ্চাত্যসন্তুষ্টাঃ পরার্থান্ মূঢ়চেতসঃ।
সর্ব্বোপায়ৈর্হরিষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৩৬॥

---

ভারতকৌমুদী

পরীতি। পরিগ্রহম্ আহূতেভ্যঃ প্রতিগ্রহং করিষ্যন্তি, প্রতিগ্রহনিষেধেঽপি ॥৩১॥
পরস্পরেতি। মূর্খা অপি পণ্ডিতমানিনঃ। লোকানাং কণ্টকা উৎপাতকরাঃ ॥৩২॥
অরক্ষিতার ইতি। দণ্ড এব রুচিরভিপ্রায়ো যেষাং তে ক্ষত্রিয়াঃ ॥৩৩॥
আক্রম্যেতি। ভোক্ষ্যন্তে ক্ষত্রিয়া ইত্যনুবৃত্তিঃ, নিরনুক্রোশা নির্দ্দয়াঃ ॥৩৪॥
নেতি। স্বয়মেব গ্রাহঃ পতিগ্রহণং যাসাং তাঃ ॥৩৫॥
রাজান ইতি। পরার্থান্ সজ্জনানামপি ধনানি ॥৩৬॥

ভারতভাবদীপঃ

শাণী শণসূত্রজা ॥১৯—২৬॥ (পাঠান্তরে) নিম্নেষু হীনেষু কর্ম্মসু ॥১॥ বৃহদ্বাদী অকর্ত্তা ব্রহ্মাহমিতি বদনশীলঃ ॥২৭—৩৫॥ পরার্থান্ পরধনানি ॥৩৬॥ হস্তো হস্তং পরিমুষেদ্ধস্তবদেকো-

---

কলিযুগের শেষে মূর্খ রাজারাও পণ্ডিতাভিমানী হইয়া পরস্পর পরস্পরের বধে উদ্‌যোগী এবং লোকের কণ্টকস্বরূপ হইবে ॥৩২॥

কলিযুগের অবসানে রাজারা প্রজারক্ষা করিবে না, অথচ লোভী এবং অভিমান ও গর্ব্বে দর্পিত, আর কেবল দণ্ডরুচিসম্পন্ন হইবে ॥৩৩॥

ভরতনন্দন! নির্দ্দয় রাজারা আক্রমণ করিয়া করিয়া, রোদনপরায়ণ সাধুদিগেরও ভার্য্যা এবং ধন ভোগ করিবে ॥৩৪॥

কলিযুগের অবসান উপস্থিত হইলে, কেহ কন্যা প্রার্থনা করিবে না এবং কেহ কন্যাকে দানও করিবে না; কিন্তু কন্যারা নিজেরাই পতি গ্রহণ করিবে ॥৩৫॥

কলিযুগের শেষ উপস্থিত হইলে, অত্যন্ত অসন্তুষ্ট এবং মূর্খ রাজারা সমস্ত উপায়ে পরের ধন হরণ করিবে ॥৩৬॥

ম্লেচ্ছীভূতং জগৎ সর্ব্বং ভবিষ্যতি ন সংশয়ঃ।
হস্তো হস্তং পরিমুষেৎ যুগান্তে সমুপস্থিতে ॥৩৭॥
সত্যং সংক্ষিপ্যতে লোকে নরৈঃ পণ্ডিতমানিভিঃ।
স্থবিরা বালমতয়ো বালাঃ স্থবিরবুদ্ধয়ঃ ॥৩৮॥
ভীরুস্তথা শূরমানী শূরা ভীরুবিষাদিনঃ।
ন বিশ্বসন্তি চান্যোন্যং যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৩৯॥
একাহার্য্যং জগৎ সর্ব্বং লোভমোহব্যবস্থিতম্।
অধর্ম্মো বর্দ্ধতে তত্র ন তু ধর্ম্মঃ প্রবর্ত্ততে ॥৪০॥
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যা ন শিষ্যন্তি জনাধিপ !।
একবর্ণস্তদা লোকো ভবিষ্যতি যুগক্ষয়ে ॥৪১॥

ভারতকৌমুদী

ম্লেচ্ছীতি। একো হস্তঃ, অপরমপি হস্তং পরিমুষেৎ চোরয়েৎ ॥৩৭॥
সত্যমিতি। সংক্ষিপ্যতে অধিকমিথ্যাব্যবহারেণাল্পীক্রিয়তে ॥৩৮॥
ভীরুরিতি। ভীরুবৎ বিষাদিনো বচসি কর্ম্মণি চ অবসন্নাঃ ॥৩৯॥
একেতি। একম্ একবিধমেব আহার্য্যং খাদ্যং যস্য তৎ ॥৪০॥

ভারতভাবদীপঃ

দয়জোঽপি ভ্রাতা ভ্রাতরং বঞ্চয়েদেব ॥৩৭—৩৯॥ একাহার্য্যম্ একবিধমেব মাংসশাকাদিকমাহারমর্হতীতি তথা ভক্ষ্যাভক্ষ্যবিভাগো নাস্তীত্যর্থঃ ॥৪০॥ একবর্ণঃ বর্ণবিভাগনাশনাৎ

কলিযুগের অবসানকাল উপস্থিত হইলে, সমগ্র জগৎটাই ম্লেচ্ছের ন্যায় হইয়া যাইবে এবং এক হাত অপর হাত হইতেও চুরি করিবে: এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৩৭॥

জগতে পণ্ডিতাভিমানী লোকেরা সত্যকে সংক্ষিপ্ত করিয়া ফেলিবে এবং বৃদ্ধেরা বালকবুদ্ধি ও বালকেরা বৃদ্ধবুদ্ধি হইবে ॥৩৮॥

কলিযুগের অবসান উপস্থিত হইলে, ভীরু লোক বীরাভিমানী এবং বীর লোক ভীরুর ন্যায় অবসন্ন হইবে; আর মানুষেরা পরস্পর বিশ্বাস করিবে না ॥৩৯॥

সমস্ত জগৎটাই লোভ-মোহপরায়ণ হইবে এবং সকলের খাদ্যই এক রকম হইবে; আর তখন অধর্ম্ম বৃদ্ধি পাইবে, ধর্ম্ম থাকিবেই না ॥৪০॥

নরনাথ! সেই যুগাবসানে ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য অবশিষ্ট থাকিবে না, সকল লোকই একবর্ণ হইয়া যাইবে ॥৪১॥

(৪০) একহার্য্যং যুগং সর্ব্বম্—পি।

ন ক্ষংস্যতি পিতা পুত্রং পুত্রশ্চ পিতরং তথা।
ভার্য্যাশ্চ পতিশুশ্রূষাং ন করিষ্যন্তি সংক্ষয়ে ॥৪২॥
যে যবান্না জনপদা গোধূমান্নাস্তথৈব চ।
তান্ দেশান্ সংশ্রয়িষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৪৩॥
স্বৈরাচারাশ্চ পুরুষা যোষিতশ্চ বিশাংপতে !।
অন্যোন্যং ন সহিষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৪৪॥
ম্লেচ্ছীভূতং জগৎ সর্ব্বং ভবিষ্যতি যুধিষ্ঠির !।
ন শ্রাদ্ধৈস্তর্পয়িষ্যন্তি দৈবতানীহ মানবাঃ ॥৪৫॥
ন কশ্চিৎ কস্যচিচ্ছ্রোতা ন কশ্চিৎ কস্যচিদ্‌গুরুঃ।
তমোগ্রস্তস্তদা লোকো ভবিষ্যতি জনাধিপ ! ॥৪৬॥
পরমায়ুশ্চ ভবিতা তদা বর্ষাণি ষোড়শ।
ততঃ প্রাণান্ বিমোক্ষ্যন্তি যুগান্তে সমুপস্থিতে ॥৪৭॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণা ইতি। ন শিষ্যন্তি অবশিষ্টা ন স্থাস্যন্তি ॥৪১॥
নেতি। ন ক্ষংস্যতি ক্ষমাবিষয়ং ন করিষ্যতি। সংক্ষয়ে যুগাবসানে ॥৪২॥
য ইতি। সংশ্রয়িষ্যন্তি ধান্যান্না ইতি শেষঃ, ধান্যদৌর্লভ্যাদিত্যাশয়ঃ ॥৪৩॥
স্বৈরেতি। স্বৈরাচারাঃ স্বেচ্ছাচারাঃ। ন সহিষ্যন্তি স্ত্রীপুরুষান্তরমাশ্রয়িষ্যন্তি ॥৪৪॥
ম্লেচ্ছীতি। শ্রাদ্ধৈঃ শ্রদ্ধয়া দেয়ৈরুপচারৈঃ, অথবা দেবতোদ্দেশ্যকশ্রাদ্ধৈঃ ॥৪৫॥
নেতি। শ্রোতা উপদেশগ্রহীতা শিষ্য ইত্যর্থঃ। তমোগ্রস্তঃ অজ্ঞানাকুলঃ ॥৪৬॥

যুগশেষে পিতা পুত্রকে, কিংবা পুত্র পিতাকে ক্ষমা করিবে না এবং পত্নীরা পতির পরিচর্য্যা করিবে না ॥৪২॥

যুগান্তকাল উপস্থিত হইলে, ধান্যান্নভোজী লোকেরা—যে সকল দেশে যবান্ন বা গোধূমান্ন প্রচলিত, সেই সকল দেশের আশ্রয় লইবে ॥৪৩॥

নরনাথ! যুগাবসান উপস্থিত হইলে, পুরুষেরা ও স্ত্রীলোকেরা স্বেচ্ছাচারী হইয়া পরস্পর পরস্পরকে সহ্য করিবে না ॥৪৪॥

যুধিষ্ঠির ! সমস্ত জগৎটাই ম্লেচ্ছ হইয়া যাইবে এবং মানুষেরা শ্রদ্ধাপ্রদত্ত উপচারদ্বারা দেবগণকে তৃপ্ত করিবে না ॥৪৫॥

নরনাথ। কেহ কাহারও শিষ্য বা কেহ কাহারও গুরু হইবে না এবং তখন সকল লোকই অজ্ঞানান্ধ হইবে ॥৪৬॥

যুগান্তকাল উপস্থিত হইলে মানুষের ষোড়শ বৎসরমাত্র পরমায়ু হইবে এবং তাহার পরই তাহারা প্রাণত্যাগ করিবে ॥৪৭॥

পঞ্চমে বাথ ষষ্ঠে বা বর্ষে কন্যা প্রসূয়তে।
সপ্তবর্ষাষ্টবর্ষাশ্চ প্রজাস্যন্তি নরাস্তদা ॥৪৮॥
পত্যৌ স্ত্রী তু তদা রাজন্! পুরুষো বা স্ত্রিয়ং প্রতি।
যুগান্তে রাজশার্দ্দূল! ন তোষমুপযাস্যতি ॥৪৯॥
অল্পদ্রব্যা বৃথালিঙ্গা হিংসা চ প্রভবিষ্যতি।
ন কশ্চিৎ কস্যচিদ্দাতা ভবিষ্যতি যুগক্ষয়ে ॥৫০॥
অট্টশূলা জনপদাঃ শিবশূলাশ্চতুষ্পথাঃ।
কেশশূলাঃ স্ত্রিয়শ্চাপি ভবিষ্যন্তি যুগক্ষয়ে ॥৫১॥
ম্লেচ্ছাচারাঃ সর্ব্বভক্ষা দারুণাঃ সর্ব্বকর্ম্মসু।
ভাবিনঃ পশ্চিমে কালে মনুষ্যা নাত্র সংশয়ঃ ॥৫২॥
ক্রয়বিক্রয়কালে চ সর্ব্বঃ সর্ব্বস্য বঞ্চনাম্।
যুগান্তে ভরতশ্রেষ্ঠ! বিত্তলোভাৎ করিষ্যতি ॥৫৩॥

ভারতকৌমুদী

পরমেতি। পরমায়ুঃ আধিক্যেন জীবনকালঃ ॥৪৭॥

পঞ্চম ইতি। প্রজাস্যন্তি সন্তানং জনয়িষ্যন্তি। "সপ্তবর্ষাষ্টবর্ষাশ্চ স্ত্রিয়ো গর্ভধরা নৃপ!" ইতি যৎ প্রাগুক্তম্ (১৬০২ পৃষ্ঠে), অনেন চ তৎপরাবস্থোক্তেতি ন বিরোধঃ ॥৪৮॥

পত্যাবিতি। তোষং রমণে কর্ম্মান্তরে বা আশানুরূপমানন্দম্ ॥৪৯॥

অল্পেতি। অল্পদ্রব্যা অল্পধনাঃ, বৃথালিঙ্গা মিথ্যাসাধুচিহ্নধারিণো ভবিষ্যন্তি ॥৫০॥

অট্টেতি। ব্যাখ্যাতমিদং প্রাক্ (১৫৯৮ পৃষ্ঠে)। তত্র স্বাতন্ত্র্যাদুক্তিঃ, অত্র চ যুধিষ্ঠির-নিয়োগাদুক্তিরিতি ন পৌনরুক্ত্যম্ ॥৫১॥

ম্লেচ্ছেতি। সর্ব্বং বিহিতং নিষিদ্ধঞ্চ ভক্ষয়ন্তীতি তে। পশ্চিমে যুগান্তে ॥৫২॥

তখন স্ত্রীলোক পঞ্চম বা ষষ্ঠ বর্ষে সন্তান প্রসব করিবে এবং পুরুষ সপ্তম বা অষ্টম বর্ষে স্ত্রীলোকের গর্ভ জন্মাইবে ॥৪৮॥

রাজশ্রেষ্ঠ রাজা! সেই যুগান্তসময়ে পত্নী পতির প্রতি এবং পতি পত্নীর প্রতি সন্তুষ্ট থাকিবে না ॥৪৯॥

কলিযুগের শেষে লোকের ধন অল্প হইবে, তাহারা মিথ্যা সাধুর চিহ্ন ধারণ করিবে, হিংসা প্রবল হইবে এবং কেহ কাহাকে দান করিবে না ॥৫০॥

কলিযুগের অবসানে দেশ সকল দুর্ভিক্ষপীড়িত, চতুষ্পথগুলি প্রতারকে পরিপূর্ণ এবং স্ত্রীলোকেরা অবগুণ্ঠনবিহীন হইবে ॥৫১॥

কলিযুগের চরম সময়ে মানুষেরা ম্লেচ্ছাচার, সর্ব্বভোজী এবং সমস্ত কার্য্যেই নিষ্ঠুর হইবে; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৫২॥

জ্ঞানানি চাপ্যবিজ্ঞায় করিষ্যন্তি ক্রিয়াস্তথা।
আত্মচ্ছন্দেন বর্ত্তন্তে যুগান্তে সমুপস্থিতে ॥৫৪॥
স্বভাবাৎ ক্রূরকর্ম্মাণশ্চান্যোন্যমভিশংসিনঃ।
ভবিতারো জনাঃ সর্ব্বে সংপ্রাপ্তে তু যুগক্ষয়ে ॥৫৫॥
আরামাংশ্চৈব বৃক্ষাংশ্চ নাশয়িষ্যন্তি নির্ব্যথাঃ।
ভবিতা সংশয়ো লোকে জীবিতস্য হি দেহিনাম্ ॥৫৬॥
তথা লোভাভিভূতাশ্চ ভবিষ্যন্তি নরা নৃপ!।
ব্রাহ্মণাংশ্চ হনিষ্যন্তি ব্রাহ্মণস্বোপভোগিনঃ ॥৫৭॥
হাহাকৃতা দ্বিজাশ্চৈব ভয়ার্ত্তা বৃষলার্দ্দিতাঃ।
ত্রাতারমলভন্তো বৈ ভ্রমিষ্যন্তি মহীমিমাম্ ॥৫৮॥
জীবিতান্তকরাঃ ক্রূরা রৌদ্রাঃ প্রাণিবিহিংসকাঃ।
যদা ভবিষ্যন্তি নরাস্তদা সংক্ষেপ্স্যতে যুগম্ ॥৫৯॥

---

ভারতকৌমুদী

ক্রয়েতি। সর্ব্বস্য স্বপরসাধারণস্য ॥৫৩॥
জ্ঞানানীতি। জ্ঞায়ন্তে এভিরিতি জ্ঞানানি শাস্ত্রাণি। আত্মনশ্ছন্দেনাভিপ্রায়েণ ॥৫৪॥
স্বভাবাদিতি। ক্রূরকর্ম্মাণো নিষ্ঠুরকার্য্যকারিণঃ, অভিশংসিনো নিন্দাবাদিনঃ ॥৫৫॥
আরামানিতি। আরামান্ উদ্যানানি। সংশয়ো ভবিতা, দস্যুভিরাক্রমণাৎ ॥৫৬॥
তথেতি। ব্রাহ্মণস্বোপভোগিনঃ অন্যায়েন ব্রাহ্মণধনভোগিনঃ ॥৫৭॥
হাহেতি। বৃষলার্দ্দিতাঃ শূদ্রপীড়িতাঃ। ত্রাতারং রক্ষকম্ ॥৫৮॥

---

ভরতশ্রেষ্ঠ! কলিযুগের অবসানে ধনলোভে ক্রয়-বিক্রয়ের সময়ে সকলেই সকলের প্রতারণা করিবে ॥৫৩॥

যুগান্তকাল উপস্থিত হইলে, মানুষ শাস্ত্র না জানিয়া শাস্ত্রীয় কার্য্য করিবে এবং আপন ইচ্ছানুসারে কার্য্যে প্রবৃত্ত হইবে ॥৫৪॥

যুগাবসান উপস্থিত হইলে, সকল লোকই স্বভাবতঃ নিষ্ঠুরকর্ম্মা ও পরস্পর নিন্দাবাদী হইবে ॥৫৫॥

মানুষ বিনা কষ্টে উদ্যান ও বৃক্ষ নষ্ট করিবে এবং জগতে দস্যুভয়ে মানুষের জীবনসংশয় হইবে ॥৫৬॥

রাজা! মানুষ লোভাভিভূত হইয়া ব্রহ্মহত্যা করিবে এবং অন্যায্য উপায়ে ব্রহ্মস্ব ভোগ করিবে ॥৫৭॥

ব্রাহ্মণেরা শূদ্রকর্তৃক পীড়িত ও ভয়ার্ত্ত হইয়া রক্ষক না পাইয়া হাহাকার করিতে করিতে এই পৃথিবী ভ্রমণ করিবেন ॥৫৮॥

আশ্রয়িষ্যন্তি চ নদীঃ পর্ব্বতান্ বিষমাণি চ।
প্রধাবমানা বিত্রস্তা দ্বিজাঃ কুরুকুলোদ্বহ ! ॥৬০॥
দস্যুভিঃ পীড়িতা রাজন্ ! কাকা ইব দ্বিজোত্তমাঃ।
কুরাজভিশ্চ সততং করভারপ্রপীড়িতাঃ ॥৬১॥
ধৈর্য্যং ত্যক্ত্বা মহীপাল ! দারুণে যুগসংক্ষয়ে।
বিকর্ম্মাণি করিষ্যন্তি শূদ্রাণাং পরিচারকাঃ ॥৬২॥
শূদ্রা ধর্ম্মং প্রবক্ষ্যন্তি ব্রাহ্মণাঃ পর্য্যুপাসকাঃ।
শ্রোতারশ্চ ভবিষ্যন্তি প্রামাণ্যেন ব্যবস্থিতাঃ ॥৬৩॥
বিপরীতশ্চ লোকোঽয়ং ভবিষ্যত্যধরোত্তরঃ।
এড়ূকান্ পূজয়িষ্যন্তি বর্জ্জয়িষ্যন্তি দেবতাঃ।
শূদ্রাঃ পরিচরিষ্যন্তি ন দ্বিজান্ যুগসংক্ষয়ে ॥৬৪॥

---

ভারতকৌমুদী

জীবিতেতি। ক্রূরা নিষ্ঠুরাঃ। সংক্ষেপ্স্যতে অবসিতং ভবিষ্যতি ॥৫৯॥
আশ্রয়িষ্যন্তীতি। বিষমাণি উচ্চাবচানি কন্দরাদীনি ॥৬০॥
দস্যুভিরিতি। কাকা ইব জীবিকার্থং ভ্রমিষ্যন্তীতি শেষঃ ॥৬১॥
ধৈর্য্যমিতি। বিকর্ম্মাণি শূদ্রসেবাদীনি বিরুদ্ধকর্ম্মাণি, করিষ্যন্তি দ্বিজোত্তমাঃ ॥৬২॥
শূদ্রা ইতি। প্রামাণ্যেন শূদ্রোক্তৌ প্রামাণ্যবোধেন, ব্যবস্থিতাঃ সংবৃত্তাঃ ॥৬৩॥

ভারতভাবদীপঃ

॥৪১—৪৭॥ প্রজাস্যন্তি প্রজা জনয়িষ্যন্তি ॥৪৮—৫৩॥ জ্ঞানানি জ্ঞেয়স্বরূপাণি ॥৫৪—৫৭॥ বৃষলার্দ্দিতাঃ শূদ্রপীড়িতাঃ ॥৫৮॥ সংক্ষেপ্স্যতে নাশং গমিষ্যতি ॥৫৯—৬০॥ কাকা ইব সর্ব্বতঃ

যখন সকল মানুষই জীবননাশক, নিষ্ঠুরস্বভাব, ভয়ঙ্করপ্রকৃতি এবং সমস্ত প্রাণীর হিংসক হইবে, তখন যুগশেষ হইবে ॥৫৯॥

কুরুকুলশ্রেষ্ঠ ! ব্রাহ্মণেরা ভীত হইয়া দৌড়াইতে থাকিয়া নদী, পর্ব্বত ও গুহাপ্রভৃতি স্থানে আশ্রয় লইবেন ॥৬০॥

রাজা ! ব্রাহ্মণেরা দস্যুকর্ত্তৃক পীড়িত হইয়া কাকের ন্যায় জীবিকানির্ব্বাহের জন্য পরিভ্রমণ করিবেন এবং সর্ব্বদাই অত্যাচারি-রাজকর্ত্তৃক করভারে পীড়িত হইবেন ॥৬১॥

নরনাথ ! সেই ভয়ঙ্কর যুগশেষে ব্রাহ্মণেরা ধৈর্য্য ত্যাগ করিয়া শূদ্রের সেবক হইয়া বিরুদ্ধ কার্য্য করিবেন ॥৬২॥

শূদ্রেরা ধর্ম্ম বলিবে; আর ব্রাহ্মণেরা তাহাদের সেবক হইয়া, তাহাদের কথায় প্রামাণ্য বোধ করিয়া তাহার শ্রোতা হইবেন ॥৬৩॥

আশ্রমেষু মহর্ষীণাং ব্রাহ্মণাবসথেষু চ।
দেবস্থানেষু চৈত্যেষু নাগানামালয়েষু চ ॥৬৫॥
এড়ূকচিহ্না পৃথিবী ন দেবগৃহভূষিতা।
ভবিষ্যতি যুগে ক্ষীণে তদ্‌যুগান্তস্য লক্ষণম্ ॥৬৬॥ (যুগ্মকম্)
যদা রৌদ্রা ধর্ম্মহীনা মাংসাদাঃ পানপাস্তথা।
ভবিষ্যন্তি নরা নিত্যং তদা সংক্ষেপ্স্যতে যুগম্ ॥৬৭॥
পুষ্পে পুষ্পং যদা রাজন্! ফলে বা ফলমাশ্রিতম্।
প্রজাস্যতি মহারাজ! তদা সংক্ষেপ্স্যতে যুগম্ ॥৬৮॥
অকালবর্ষী পর্জ্জন্যো ভবিষ্যতি গতে যুগে।
অক্রমেণ মনুষ্যাণাং ভবিষ্যন্তি তদা ক্রিয়াঃ ॥৬৯॥

---

ভারতকৌমুদী

বিপরীত ইতি। অধরো নীচ উত্তরঃ শ্রেষ্ঠ ইত্যধরোত্তরঃ। বিপরীত ইত্যুক্তে-রুত্তরোঽপ্যধর ইতি গম্যতে। এড়ূকান্ ভিত্ত্যন্তর্গতানি নির্লেপানি কাষ্ঠানি "ভিত্তিঃ স্ত্রী কুড্যমেড়ূকং যদন্তর্ন্যস্তকীকসম্" ইত্যমরঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৪॥

আশ্রমেষ্বিতি। চৈত্যেষু যজ্ঞায়তনেষু, নাগানাং হস্তিনাম্। এড়ূকানি ভিত্ত্যন্তরে সমর্পণযোগ্যানি কাষ্ঠান্যেব চিহ্নানি যস্যাঃ সা ॥৬৫—৬৬॥

যদেতি। মাংসাদা নরমাংসভোজিনঃ, পানপাঃ সর্ব্বসমক্ষং সুরাপায়িনঃ ॥৬৭॥

পুষ্প ইতি। আশ্রিতং লম্বিতং সৎ, প্রজাস্যতি উৎপৎস্যতে ॥৬৮॥

---

এই জগৎটাই বিপরীত হইয়া যাইবে; নীচ উচ্চ হইবে এবং উচ্চ নীচ হইবে। মানুষ দেওয়ালের কাঠের পূজা করিবে (মালাপ্রভৃতিদ্বারা সজ্জিত করিবে); কিন্তু দেববিগ্রহগুলিকে বর্জ্জন করিবে। আর যুগশেষে শূদ্রেরা দ্বিজাতিগণের সেবা করিবে না ॥৬৪॥

যুগাবসান হইয়া আসিলে মহর্ষিদের আশ্রমে, ব্রাহ্মণদের বাসস্থানে, দেবালয়ে, যজ্ঞভবনে এবং হস্তিশালায় দেওয়ালের কাঠ দিয়া ভূমি চিহ্নিত করা হইবে; কিন্তু দেবগৃহদ্বারা ভূষিত করা হইবে না; তাহাই যুগান্তের লক্ষণ হইবে ॥৬৫—৬৬॥

যখন মানুষেরা সর্ব্বদাই নিষ্ঠুরপ্রকৃতি, ধর্ম্মহীন, নরমাংসভোজী এবং সুরাপায়ী হইবে, তখন যুগশেষ হইবে ॥৬৭॥

রাজা! যখন ফুলে ফুল এবং ফলে ফল জন্মিবে, তখন যুগশেষ হইবে ॥৬৮॥

কলিযুগের অবসান হইয়া আসিলে, মেঘ অকালে বর্ষণ করিবে এবং তখন মানুষের কার্য্য সকল অক্রমে হইবে ॥৬৯॥

বিরোধমথ যাস্যন্তি ব্রাহ্মণা বৃষলৈঃ সহ।
মহী ম্লেচ্ছজনাকীর্ণা ভবিষ্যতি ততোঽচিরাৎ ॥৭০॥
করভারভয়াদ্বিপ্রা ভজিষ্যন্তি দিশো দশ।
অন্যায়বর্তিনশ্চাপি ভবিষ্যন্তি নরাধিপাঃ ॥৭১॥
নির্ব্বিশেষা জনপদাস্তথা বিষ্টিকরার্দ্দিতাঃ।
আশ্রমানুপলপ্স্যন্তি ফলমূলোপজীবিনঃ ॥৭২॥
এবং পর্য্যাকুলে লোকে মর্য্যাদা ন ভবিষ্যতি।
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ পরিত্যক্ষ্যন্তি সৎক্রিয়াম্ ॥৭৩॥
ন স্থাস্যন্ত্যুপদেশে চ শিষ্যা বিপ্রিয়কারিণঃ।
আচার্য্যোঽপনিধিশ্চৈব ভৎর্স্যতে তদনন্তরম্ ॥৭৪॥

ভারতকৌমুদী

অকালেতি। পর্জ্জন্যো মেঘঃ। অক্রমেণ আদৌ ভোজনং পরঞ্চ স্নানমিত্থংভাবেন ॥৬৯॥

বিরোধমিতি। যাস্যন্তি করিষ্যন্তি। বৃষলৈঃ শূদ্রৈঃ ॥৭০॥

করেতি। ভজিষ্যন্তি আশ্রয়িষ্যন্তি ॥৭১॥

নিরিতি। নির্ব্বিশেষাঃ সমানাচারাঃ, জনপদাস্তত্রত্যজনাঃ, বেতনালাভেন কার্য্যনিষ্পাদনং বিষ্টিকরস্তেন অর্দ্দিতাঃ সন্তঃ, আশ্রমানুপলপ্স্যন্তি আশ্রয়িষ্যন্তি ॥৭২॥

এবমিতি। মর্য্যাদা নিয়মঃ শৃঙ্খলেত্যর্থঃ। সৎক্রিয়াং ব্রতদানাদিম্ ॥৭৩॥

নেতি। অপগতো নিধির্যস্য সোঽপনিধির্নির্ধনঃ, ভৎর্স্যতে নিন্দ্যতে শিষ্যৈরপি ॥৭৪॥

ভারতভাবদীপঃ

শঙ্খিনঃ নীচবৃত্ত্যুপজীবিনো বা ॥৬১—৬৩॥ এডূকান্ অস্থ্যঙ্কিতানি কুড্যানি। "ভিত্তিঃ স্ত্রী কুড্যমেডূকং যদন্তর্ন্যস্তকীকসম্" ইত্যমরঃ ॥৬৪—৭১॥ নির্ব্বিশেষাঃ তুল্যাচারবেশাঃ, বিষ্টিকরাঃ

তাহার পর ব্রাহ্মণেরা শূদ্রদের সহিত বিরোধ করিবেন; তৎপরে অচিরকালমধ্যেই পৃথিবী ম্লেচ্ছে পরিপূর্ণ হইবে ॥৭০॥

ব্রাহ্মণেরা করভারের ভয়ে দশ দিক্ আশ্রয় করিবেন এবং রাজারাও অন্যায়বর্ত্তী হইবেন ॥৭১॥

দেশের লোকের মধ্যে কোন ভেদ থাকিবে না এবং তাহারা বেগার দেওয়ার ভয়ে আশ্রমে যাইয়া ফল-মূলভোজী হইবে ॥৭২॥

জগৎটাই এইরূপ পর্য্যাকুল হইয়া পড়িলে, লোকসমাজে কোনই শৃঙ্খলা থাকিবে না; আর ব্রাহ্মণ, ক্ষত্রিয় এবং বৈশ্যেরাও সৎকার্য্য ত্যাগ করিবেন ॥৭৩॥

গুরুর অপ্রিয়কারী শিষ্যেরা গুরুর উপদেশের অধীন থাকিবে না এবং তৎপরে দরিদ্র গুরুকে নিন্দা করিবে ॥৭৪॥

(৭১) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি। (৭৩) পরার্দ্ধং বা ব কা পি ন দৃশ্যতে।

অর্থযুক্ত্যা প্রবর্ৎস্যন্তি মিত্রসম্বন্ধিবান্ধবাঃ।
অভাবঃ সর্ব্বভূতানাং যুগান্তে সম্ভবিষ্যতি ॥৭৫॥
দিশঃ প্রজ্বলিতাঃ সর্ব্বা নক্ষত্রাণ্যপ্রভাণি চ।
জ্যোতীংষি প্রতিকূলানি বাতাঃ পর্য্যাকুলাস্তথা ॥৭৬॥
উল্কাপাতাশ্চ বহবো মহাভয়নিদর্শকাঃ।
ষড় ভিরন্যৈশ্চ সহিতো ভাস্করঃ প্রতপিষ্যতি ॥৭৭॥
তুমুলাশ্চাপি নির্হ্রাদা দিগ্ দাহাশ্চাপি সর্ব্বশঃ।
কবন্ধান্তর্হিতো ভানুরুদয়াস্তমনে তদা ॥৭৮॥
অকালবর্ষী ভগবান্ ভবিষ্যতি সহস্রদৃক্।
শস্যানি চ ন রোক্ষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৭৯॥
অভীক্ষ্ণং ক্রূরবাদিন্যঃ পরুষা রুদিতপ্রিয়াঃ।
ভর্তৄণাং বচনে চৈব ন স্থাস্যন্তি ততঃ স্ত্রিয়ঃ ॥৮০॥

ভারতকৌমুদী

অর্থেতি। অর্থযুক্ত্যা ধনলাভেনৈব, প্রবর্ৎস্যন্তি কার্য্যেষু প্রবৃত্তা ভবিষ্যন্তি ॥৭৫॥
দিশ ইতি। জ্যোতীংষি মঙ্গলাদয়ো গ্রহাঃ। পর্য্যাকুলা অনিয়মবাহিনঃ ॥৭৬॥
উল্কেতি। অন্যৈঃ ষড় ভির্ভাস্করৈঃ। প্রতপিষ্যতি জগৎ প্রতপ্স্যতি ॥৭৭॥
তুমুলা ইতি। নির্হ্রাদা আকস্মিকশব্দাঃ। কবন্ধঃ তদাকারা ছায়া ॥৭৮॥
অকালেতি। সহস্রদৃক্ ইন্দ্রঃ। ন রোক্ষ্যন্তি নোৎপৎস্যন্তে ॥৭৯॥
অভীক্ষ্ণমিতি। অভীক্ষ্ণং বারং বারম্। পরুষা রূক্ষস্বভাবাঃ ॥৮০॥

মিত্র, সম্বন্ধী এবং বান্ধবগণও অর্থলাভের সম্ভাবনা থাকিলেই কার্য্যে প্রবৃত্ত হইবে এবং যুগশেষে সকল লোকেরই অর্থাভাব উপস্থিত হইবে ॥৭৫॥

সমস্ত দিক্ প্রজ্বলিত হইবে, নক্ষত্র সকল প্রভাশূন্য হইয়া যাইবে, গ্রহগণ প্রতিকূলভাবে চলিবে এবং বায়ু অনিয়মে বহিবে ॥৭৬॥

মহাভয়সূচক বহুতর উল্কাপাত হইবে এবং সূর্য্য অন্য ছয়টা সূর্য্যের সহিত মিলিত হইয়া জগৎ সন্তপ্ত করিবেন ॥৭৭॥

তখন তুমুল নির্হ্রাদ চলিতে থাকিবে, সর্ব্বত্রই দিগ্ দাহ হইবে এবং উদয়-কালে ও অস্তকালে সূর্য্য কবন্ধাকৃতি ছায়াদ্বারা আবৃত হইবেন ॥৭৮॥

যুগান্তকাল উপস্থিত হইলে ভগবান্ ইন্দ্র অকালে বর্ষণ করিবেন এবং শস্য উৎপন্ন হইবে না ॥৭৯॥

তাহার পর স্ত্রীলোকেরা সর্ব্বদা নিষ্ঠুরভাষী, রূক্ষস্বভাব ও রোদনপরায়ণ হইবে এবং ভর্ত্তাদের আদেশের অধীনে থাকিবে না ॥৮০॥

পুত্রাশ্চ মাতাপিতরৌ হনিষ্যন্তি যুগক্ষয়ে।
সূদয়িষ্যন্তি চ পতীন্ স্ত্রিয়ঃ পুত্রানুপাশ্রিতাঃ ॥৮১॥
অপর্ব্বণি মহারাজ! সূর্য্যং রাহুরুপৈষ্যতি।
যুগান্তে হুতভুক্ চাপি সর্ব্বতঃ প্রজ্বলিষ্যতি ॥৮২॥
পানীয়ং ভোজনঞ্চাপি যাচমানাস্তদাঽধ্বগাঃ।
ন লপ্স্যন্তে নিবাসঞ্চ নিরস্তাঃ পথি শেরতে ॥৮৩॥
নির্ঘাতবায়সা নাগা শকুনাঃ সমৃগদ্বিজাঃ।
রূক্ষা বাচো বিমোক্ষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৮৪॥
মিত্রং সম্বন্ধিনশ্চাপি সন্ত্যক্ষ্যন্তি নরাস্তদা।
জনং পরিজনঞ্চাপি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৮৫॥
অথ দেশান্ দিশশ্চাপি পত্তনান্যাপণানি চ।
ক্রমশঃ সংশ্রয়িষ্যন্তি যুগান্তে পর্য্যুপস্থিতে ॥৮৬॥

ভারতকৌমুদী

পুত্রা ইতি। সূদয়িষ্যন্তি বিদলিষ্যন্তি। পুত্রান্ তৎপক্ষান্ ॥৮১॥

অপর্ব্বণীতি। অপর্ব্বণি অমাবস্যেতরকালে। সর্ব্বত আর্দ্রকাষ্ঠেঽপি ॥৮২॥

পানীয়মিতি। অধ্বগাঃ পথিকাঃ। নিরস্তা গৃহস্থৈর্দূরীকৃতাঃ সন্তঃ ॥৮৩॥

নির্ঘাতেতি। নির্ঘাতাঃ প্রাগুক্তলক্ষণা বাতাহতবাতপাতাশ্চ বায়সাঃ কাকাশ্চ তে, নাগাঃ সর্পাঃ, শকুনা গৃধ্রাঃ, সমৃগদ্বিজাঃ পশুপক্ষিভিঃ সহ। বাচঃ শব্দান্ ॥৮৪॥

মিত্রমিতি। সম্বন্ধিনঃ শ্যালকাদীন্ ॥৮৫॥

---

যুগশেষে পুত্রেরা মাতা-পিতাকে হত্যা করিবে এবং স্ত্রীলোকেরা পুত্রদের পক্ষ অবলম্বন করিয়া ভর্ত্তাদের নির্যাতন করিবে ॥৮১॥

মহারাজ! যুগাবসানে অমাবস্যা ভিন্ন অন্য সময়ে রাহু সূর্য্যের নিকট উপস্থিত হইবে এবং সর্ব্বত্রই অগ্নি প্রজ্বলিত হইতে থাকিবে ॥৮২॥

সেই সময়ে পথিকগণ গৃহস্থগণের নিকট পানীয় জল, খাদ্য এবং বাসস্থান প্রার্থনা করিয়াও সেগুলি পাইবে না, প্রত্যুত গৃহস্থগণকর্ত্তৃক বিতাড়িত হইয়া যাইয়া পথে শয়ন করিবে ॥৮৩॥

যুগান্তকাল উপস্থিত হইলে নির্ঘাত, কাক, সর্প, শকুন ও অন্যান্য পশুপক্ষী রূক্ষ শব্দ করিবে ॥৮৪॥

যুগাবসানকাল আসিলে তখন মানুষেরা মিত্র, সম্বন্ধী, আত্মীয়জন ও পরিজনদিগকে পরিত্যাগ করিবে ॥৮৫॥

---

(৮১)…স্ত্রিয়ঃ পুত্রানপাশ্রিতাঃ—বা ব কা নি। (৮৬)…পত্তনানি পুরাণি চ—বা ব কা পি।

হা তাত! হা সুতেত্যেবং তদা বাচঃ সুদারুণাঃ।
বিক্রোশমানাশ্চান্যোন্যং জনো গাং পর্য্যটিষ্যতি ॥৮৭॥
ততস্তুমুলসংঘাতে বর্ত্তমানে যুগক্ষয়ে।
দ্বিজাতিপূর্ব্বকো লোকঃ ক্রমেণ প্রভবিষ্যতি ॥৮৮॥
ততঃ কালান্তরে হ্যস্মিন্ পুনর্লোকবিবৃদ্ধয়ে।
ভবিষ্যতি পুনর্দৈবমনুকূলং যদৃচ্ছয়া ॥৮৯॥
যদা সূর্য্যশ্চ চন্দ্রশ্চ তথা তিষ্যবৃহস্পতী।
একরাশৌ সমেষ্যন্তি প্রবৎর্স্যতি তদা কৃতম্ ॥৯০॥
কালবর্ষী চ পর্জ্জন্যো নক্ষত্রাণি শুভানি চ।
প্রদক্ষিণা গ্রহাশ্চাপি ভবিষ্যন্ত্যনুলোমগাঃ ॥৯১॥

ভারতকৌমুদী

অথেতি। পত্তনানি পুরাণি, আপণানি ক্রয়বিক্রয়গৃহাণি, ক্লীবত্বমার্ষম্ ॥৮৬॥

হেতি। বিক্রোশমানা আহ্বানকালে উচ্চারয়ন্তঃ। গাং পৃথিবীম্ ॥৮৭॥

তত ইতি। তুমুলঃ সংঘাতঃ সংহারো যত্র তস্মিন্। প্রভবিষ্যতি প্রভুত্বং প্রাপ্স্যতি ॥৮৮॥

তত ইতি। ততঃ কলিরূপাৎ কালাৎ। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া ॥৮৯॥

যদেতি। তিষ্যঃ পুষ্যনক্ষত্রঞ্চ বৃহস্পতিশ্চেতি তিষ্যবৃহস্পতী। তথা চ যদা একস্মিন্ কর্কটরাশৌ ঘটকতয়া পুষ্যনক্ষত্রং তত্রৈব চ পুষ্যে সূর্য্যাশ্চন্দ্রো বৃহস্পতিশ্চৈতে সমেষ্যন্তি, তদা কৃতং সত্যযুগম্, প্রবৎর্স্যতি প্রবৃত্তং ভবিষ্যতি ॥৯০॥

ভারতভাবদীপঃ

ভৃতিমদত্ত্বা কার্য্যং কারয়ন্তি তে ॥৭২—৭৩॥ আচার্য্যোঽপি অপনিধিঃ নির্ধনঃ, ভৎর্স্যতে ধিক্‌ক্রিয়তে ॥৭৪॥ অর্থযুক্ত্যা ধনযোগেন, ন তু স্নেহেন ধর্ম্মেণ বা ॥৭৫—৭৭॥ কবন্ধাস্তুহিত

তৎপরে তাহারা অন্য দেশ, অন্য দিক্, নগর ও দোকানে যাইয়া ক্রমশঃ আশ্রয় লইবে ॥৮৬॥

তখন 'হা পিতঃ! হা পুত্র!' এইরূপ নিদারুণ বাক্য উচ্চারণপূর্ব্বক পরস্পর আহ্বান করিতে থাকিয়া লোক সকল পৃথিবী পর্য্যটন করিবে ॥৮৭॥

তাহার পর মহামারী উপস্থিত হইবে এবং কলিযুগের শেষ হইয়া যাইবে। তৎপরে ক্রমশঃ দ্বিজাতিগণ ও অন্যান্য লোক প্রভুত্ব লাভ করিবে ॥৮৮॥

সেই কলিযুগের পরে আবার অন্য কাল উপস্থিত হইবে; তখন ঈশ্বরের ইচ্ছায় লোকবৃদ্ধির জন্য দৈব পুনরায় অনুকূল হইবে ॥৮৯॥

যখন এক কর্কটরাশিতে পুষ্যানক্ষত্রে চন্দ্র, সূর্য্য ও বৃহস্পতি আসিবেন, তখনই সত্যযুগ প্রবৃত্ত হইবে ॥৯০॥

(৮৯) ততঃ কালান্তরেঽন্যস্মিন্—বা ব কা নি।

ক্ষেমং সুভিক্ষমারোগ্যং ভবিষ্যতি নিরাময়ম্ ।
কল্কী বিষ্ণুযশা নাম দ্বিজঃ কালপ্রচোদিতঃ ॥৯২॥
উৎপৎস্যতে মহাবীর্য্যো মহাবুদ্ধিপরাক্রমঃ ।
সম্ভূতঃ সম্ভলগ্রামে ব্রাহ্মণাবসথে শুভে ॥৯৩॥ (যুগ্মকম্)
মনসা তস্য সর্ব্বাণি বাহনান্যায়ুধানি চ ।
উপস্থাস্যন্তি যোধাশ্চ শস্ত্রাণি কবচানি চ ॥৯৪॥
স ধর্ম্মবিজয়ী রাজা চক্রবর্ত্তী ভবিষ্যতি ।
স চেমং সঙ্কুলং লোকং প্রসাদমুপনেষ্যতি ॥৯৫॥
উত্থিতো ব্রাহ্মণো দীপ্তঃ ক্ষয়ান্তকৃদুদারধীঃ ।
সংক্ষেপকো হি সর্ব্বস্য যুগস্য পরিবর্ত্তকঃ ॥৯৬॥

ভারতকৌমুদী

কালেতি। শুভানি সপ্রভাণি, পূর্ব্বত্র অপ্রভাণীত্যভিধানাৎ। প্রদক্ষিণাঃ শুভাঃ ॥৯১॥

ক্ষেমমিতি। ক্ষেমং মঙ্গলম্। নিরাময়ং সর্ব্ববিধোৎপাতাভাবঃ। বিষ্ণুযশা বিষ্ণুযশসো বিপ্রস্য পুত্রঃ "ভবিতা বিষ্ণুযশসঃ" ইতি শ্রীমদ্ভাগবতসংবাদাৎ ॥৯২—৯৩॥

মনসেতি। মনসা মনস ইচ্ছামাত্রেণৈব। যোধা যোদ্ধারঃ সৈন্যাঃ ॥৯৪॥

স ইতি। সঙ্কুলম্ ঈর্ষ্যাদ্বেষাদিব্যাপ্তম্, প্রসাদং মৈত্র্যাদিনৈর্ম্মল্যম ॥৯৫॥

উত্থিত ইতি। ক্ষয়ান্তকৃৎ মহামারীনিবৃত্তিকৃৎ। সর্ব্বস্য ঈর্ষ্যাদ্বেষাদেশ্চিত্তকালুষ্যস্য, সংক্ষেপকো নিবারকঃ, যুগস্য পরিবর্ত্তকঃ সত্যযুগপ্রবর্ত্তক ইত্যর্থঃ ॥৯৬॥

---

তখন মেঘ যথাসময়ে বর্ষণ করিবে, নক্ষত্র সকল উজ্জ্বল হইবে এবং গ্রহগণ অনুকূল হইয়া জগতের মঙ্গল জন্মাইবে ॥৯১॥

এবং সর্ব্বত্র মঙ্গল, সুভিক্ষ, আরোগ্য ও সমস্ত উৎপাতের নিবৃত্তি হইবে; আর 'সম্ভল-'নামক গ্রামে মঙ্গলময় ব্রাহ্মণভবনে কালের প্রেরণায় মহাবল, মহাবুদ্ধি ও মহাপরাক্রমশালী হইয়া ভগবান্ কল্কী বিষ্ণুযশার পুত্ররূপে জন্ম গ্রহণ করিবেন ॥৯২—৯৩॥

তাঁহার ইচ্ছামাত্রে সমস্ত বাহন, অস্ত্র, শস্ত্র, কবচ ও যোদ্ধা উপস্থিত হইবে ॥৯৪॥

তিনি ধর্ম্ম অনুসারে বিজয়ী হইয়া রাজচক্রবর্ত্তী হইবেন এবং ঈর্ষ্যাদ্বেষাদি-কলুষিত এই জগৎটাকেই নির্ম্মল করিবেন ॥৯৫॥

অসাধারণ তেজস্বী ও উদারবুদ্ধি সেই ব্রাহ্মণ ক্রমিক উন্নতি লাভ করিতে থাকিয়া দূষিত ভাবের নিবৃত্তি, মহামারীর নিবারণ এবং যুগের পরিবর্ত্তন করিবেন ॥৯৬॥

স সর্ব্বত্র গতান্ ক্ষুদ্রান্ ব্রাহ্মণৈঃ পরিবারিতঃ।
উৎসাদয়িষ্যতি তদা সর্ব্বম্লেচ্ছগণান্ দ্বিজঃ ॥৯৭॥
ততশ্চৌরক্ষয়ং কৃত্বা দ্বিজেভ্যঃ পৃথিবীমিমাম্।
বাজিমেধে মহাযজ্ঞে বিধিবৎ কল্পয়িষ্যতি ॥৯৮॥
স্থাপয়িত্বা চ মর্য্যাদাঃ স্বয়ম্ভুবিহিতাঃ শুভাঃ।
বনং পুণ্যযশঃকর্ম্মা রমণীয়ং প্রবেক্ষ্যতি ॥৯৯॥
তচ্ছীলমনুবৎর্স্যন্তি মনুষ্যা লোকবাসিনঃ।
বিপ্রৈশ্চৌরক্ষয়ে চৈব কৃতে ক্ষেমং ভবিষ্যতি ॥১০০॥
কৃষ্ণাজিনানি শক্তীশ্চ ত্রিশূলান্যায়ুধানি চ।
স্থাপয়ন্ দ্বিজশার্দ্দূলো দেশেষু বিজিতেষু চ ॥১০১॥
সংস্তূয়মানো বিপ্রেন্দ্রৈর্মানয়ানো দ্বিজোত্তমান্।
কল্কিশ্চরিষ্যতি মহীং সদা দস্যুবধে রতঃ ॥১০২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

স ইতি। ক্ষুদ্রান্ নিকৃষ্টহৃদয়ান্। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ ॥৯৭॥
তত ইতি। চৌরক্ষয়ং দস্যুসংহারম্। কল্পয়িষ্যতি প্রদাস্যতি ॥৯৮॥
স্থাপয়িত্বেতি। মর্য্যাদাঃ সমাজাদিনিয়মান্। পুণ্যে যশঃকর্ম্মণী যস্য সঃ ॥৯৯॥
তদিতি। অনুবৎর্স্যন্তি অনুসরিষ্যন্তি। ক্ষেমং জগতো মঙ্গলম্ ॥১০০॥
কৃষ্ণেতি। স্থাপয়ন্ দুষ্টদমনার্থম্। মানয়ানঃ সম্মানয়ন্ ॥১০১—১০২॥

ভারতভাবদীপঃ

রাহ্বন্তরিতঃ ॥৭৮—৮৯॥ যদেতি। গুরুসূর্য্যচন্দ্রাঃ যদা যুগপৎ পুষ্যনক্ষত্রমেষ্যন্তি তদা কৃতযুগপ্রবৃত্তিরিত্যর্থঃ ॥৯০—৯৭॥ কল্পয়িষ্যতি দাস্যতি ॥৯৮—৯৯॥ বিপ্রৈর্হেতুভিঃ, কৃতে যুগে

---

এবং তিনি তখন ব্রাহ্মণগণে পরিবেষ্টিত হইয়া সর্ব্বত্র বিদ্যমান নিকৃষ্টহৃদয় সর্ব্ববিধ ম্লেচ্ছগণকে উৎসন্ন করিবেন ॥৯৭॥

তাহার পর তিনি দস্যুসংহার করিয়া মহাযজ্ঞ অশ্বমেধে ব্রাহ্মণগণকে এই পৃথিবীটা যথাবিধানে দান করিবেন ॥৯৮॥

তদনন্তর পবিত্রকীর্ত্তি ও পবিত্রকর্ম্মা কল্কি ব্রহ্মার বিহিত মাঙ্গলিক নিয়ম সকল স্থাপন করিয়া রমণীয় বনে প্রবেশ করিবেন ॥৯৯॥

তখন মর্ত্ত্যবাসী মানুষেরা তাঁহার চরিত্রের অনুসরণ করিবে এবং ব্রাহ্মণেরা দস্যুসংহার করিলে জগতের মঙ্গল হইবে ॥১০০॥

---

(৯৭) শ্লোকাৎ পরম্ '...নবত্যধিক...মার্কণ্ডেয় উবাচ'—বা ব কা, '...একনবত্যধিক...মার্কণ্ডেয় উবাচ'—পি, '...ত্রিনবত্যধিক...মার্কণ্ডেয় উবাচ'—নি।

হা মাতস্তাত পুত্রেতি তাস্তা বাচঃ সুদারুণাঃ।
বিক্রোশমানান্ সুভৃশং দস্যূন্ নেষ্যতি সংক্ষয়ম্ ॥১০৩॥
ততোঽধর্ম্মবিনাশো বৈ ধর্ম্মবৃদ্ধিশ্চ ভারত!।
ভবিষ্যতি কৃতে প্রাপ্তে ক্রিয়াবাংশ্চ জনস্তদা ॥১০৪॥
আরামাশ্চৈব চৈত্যাশ্চ তড়াগাবসথাস্তথা।
পুষ্করিণ্যশ্চ বিবিধা দেবতায়তনানি চ ॥১০৫॥
যজ্ঞক্রিয়াশ্চ বিবিধা ভবিষ্যন্তি কৃতে যুগে।
ব্রাহ্মণাঃ সাধবশ্চৈব মুনয়শ্চ তপস্বিনঃ ॥১০৬॥ (যুগ্মকম্)
আশ্রমা হতপাষণ্ডাঃ স্থিতাঃ সত্যে জনাস্তদা।
প্রযন্তি সর্ব্ববীজানি রোপ্যমাণানি চৈব হ ॥১০৭॥

ভারতকৌমুদী

হেতি। তাস্তা আত্মীয়বিষয়া বাচ উচ্চার্য্য বিক্রোশমানান্ আহ্বয়তঃ ॥১০৩॥

তত ইতি। ক্রিয়াবান্ যাগাদিসৎকর্ম্মান্বিতঃ ॥১০৪॥

আরামা ইতি। আরামা উপবনানি, চৈত্যা যজ্ঞশালাঃ, তড়াগা জলাশয়বিশেষাশ্চ আবসথা পথিকাবাসাশ্চ তে। ব্রাহ্মণাশ্চ সাধুপ্রভৃতয়ো ভবিষ্যন্তি ॥১০৫—১০৬॥

আশ্রমা ইতি। হতাঃ পাষণ্ডা বৃথাধর্ম্মচিহ্নধারিণো যেষাং তে। প্রযন্তি রোহন্তি ॥১০৭॥

ভারতভাবদীপঃ

॥১০০॥ কৃষ্ণাজিনানি ব্রহ্মচারিপরিধেয়ানি তেন সর্ব্বাণি ব্রাহ্মণকর্ম্মাণি লক্ষ্যন্তে শক্তীরিত্যাদিনা বাজধর্ম্মান্ স্থাপয়ন্ ব্রহ্মক্ষত্রয়োর্ধর্ম্মব্যবস্থাং চক্রে ইতি ভাবঃ ॥১০১—১০৩॥ অধর্ম্মবিনাশ

ব্রাহ্মণশ্রেষ্ঠ কল্কি বিজিত দেশসমূহে কৃষ্ণমৃগের চর্ম্ম (ঢাল), শক্তি, ত্রিশূল ও অন্যান্য অস্ত্র রাখিয়া, ব্রাহ্মণদিগের স্তুতিবাদ শ্রবণ এবং তাঁহাদের সংবর্দ্ধনা করিয়া (সেই বনের ভিতরে) সর্ব্বদাই দস্যুসংহারে নিরত হইয়া, ক্রমে পৃথিবীতে বিচরণ করিবেন ॥১০১—১০২॥

বিভিন্ন স্থানের দস্যুরা 'হা মাতঃ! হা পিতঃ! হা পুত্র!' এইরূপ নিদারুণ বাক্য সকল উচ্চারণপূর্ব্বক তাহাদিগকে ডাকিতে থাকিবে এই অবস্থায় কল্কি তাহাদিগকে সংহার করিবেন ॥১০৩॥

ভরতনন্দন! তাহার পর সত্যযুগ উপস্থিত হইলে, তখন অধর্ম্মের লোপ ও ধর্ম্মের বৃদ্ধি হইবে এবং মানুষ সৎক্রিয়ান্বিত হইবে ॥১০৪॥

সত্যযুগ উপস্থিত হইলে, উপবন, যজ্ঞশালা, বৃহৎ বৃহৎ জলাশয়, পথিকদিগের জন্য বাসভবন, নানাবিধ পুষ্করিণী, দেবালয় ও বিবিধ যজ্ঞকার্য্য হইবে এবং ব্রাহ্মণেরাও সাধু, মুনি ও তপস্বী হইবেন ॥১০৫—১০৬॥

(১০৭) আশ্রমাঃ সহ পাষণ্ডাঃ...বা ব কা পি।

সর্ব্বেষ্বৃতুষু রাজেন্দ্র! সর্ব্বং শস্যং ভবিষ্যতি।
নরা দানেষু নিরতা ব্রতেষু নিয়মেষু চ ॥১০৮॥
জপ্যযজ্ঞপরা বিপ্রা ধর্ম্মকামা মুদা যুতাঃ।
পালয়িষ্যন্তি রাজানো ধর্ম্মেণেমাং বসুন্ধরাম্ ॥১০৯॥
ব্যবহাররতা বৈশ্যা ভবিষ্যন্তি কৃতে যুগে।
ষট্‌কর্ম্মনিরতা বিপ্রাঃ ক্ষত্রিয়া বিক্রমে রতাঃ ॥১১০॥
শুশ্রূষায়াং রতাঃ শূদ্রাস্তথা বর্ণত্রয়স্য চ।
এষ ধর্ম্মঃ কৃতযুগে ত্রেতায়াং দ্বাপরে তথা ॥১১১॥
পশ্চিমে যুগকালে চ যঃ স তে সম্প্রকীর্ত্তিতঃ।
সর্ব্বলোকস্য বিদিতা যুগসংখ্যা চ পাণ্ডব! ॥১১২॥ (যুগ্মকম্)

---

### ভারতকৌমুদী

সর্ব্বেষ্বিতি। নিরতা ভবিষ্যন্তীতি বচনবিপরিণামেন পূর্ব্বক্রিয়ানুবৃত্তিঃ ॥১০৮॥

জপ্যেতি। মুদা উৎপাতাপগমাদানন্দেন যুতাঃ ॥১০৯॥

ব্যবেতি। ব্যবহারো বাণিজ্যাদিঃ। ষট্‌কর্ম্মাণি যজনযাজনাধ্যয়নাধ্যাপনদানপ্রতিগ্রহাঃ ॥১১০॥

শুশ্রূষায়ামিতি। বর্ণত্রয়স্য উচ্চস্য। পশ্চিমে যুগকালে কলৌ। যুগসংখ্যা সত্যাদীনাং চতুর্ণাং যুগানাং দেবপরিমাণেন চতুস্ত্রিদ্ব্যেকসহস্রবৎসররূপা ॥১১১—১১২॥

### ভারতভাবদীপঃ

ইতি চ্ছেদঃ ॥১০৪—১০৬॥ যে আশ্রমাঃ সহ পাষণ্ডাঃ প্রাক্ স্থিতাস্তে প্রজাশ্চ সত্যজনা ভবিষ্যন্তীতি সম্বন্ধঃ; প্রবসন্তি নশ্যন্তি, বীজানি সংস্কারাঃ, রোপ্যমাণানি ক্রিয়মাণৈঃ কর্ম্মভির্দৃঢ়ং সম্পাদ্যমানান্যপি জ্ঞানবলান্নশ্যন্তীত্যর্থঃ ॥১০৭—১৩১॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৬১॥

---

তখন আশ্রম হইতে পাষণ্ডেরা দূরীকৃত হইবে, সকল লোকই সত্যে অবস্থান করিবে এবং রোপণ করিলেই সমস্ত বীজ উৎপন্ন হইবে ॥১০৭॥

রাজশ্রেষ্ঠ! সকল ঋতুতেই শস্য জন্মিবে এবং মানুষ দান, ব্রত ও নিয়মে নিরত হইবে ॥১০৮॥

ব্রাহ্মণেরা আনন্দিত হইয়া ধর্ম্মকামনায় জপ ও যজ্ঞপরায়ণ হইবেন এবং রাজারা ধর্ম্ম অনুসারে এই পৃথিবী পালন করিবেন ॥১০৯॥

সত্যযুগে ব্রাহ্মণেরা যজনাদি ষট্‌কর্ম্মে, ক্ষত্রিয়েরা বিক্রমে এবং বৈশ্যেরা বাণিজ্যে নিরত হইবেন ॥১১০॥

শূদ্রেরা উচ্চ তিন বর্ণের পরিচর্য্যায় ব্যাপৃত হইবে। পাণ্ডুনন্দন! সত্য, ত্রেতা ও দ্বাপরযুগের এই ধর্ম্ম এবং কলিযুগের যে ধর্ম্ম, তাহা তোমার নিকটই বলিলাম; আর চারি যুগের পরিমাণ সকলেরই জানা আছে ॥১১১—১১২॥

এতত্তে সর্ব্বমাখ্যাতমতীতানাগতং তথা।
বায়ুপ্রোক্তমনুস্মৃত্য পুরাণমৃষিসংস্তুতম্ ॥১১৩॥
এবং সংসারমার্গা মে বহুশশ্চিরজীবিনা।
দৃষ্টাশ্চৈবানুভূতাশ্চ তাংস্তে কথিতবানহম্ ॥১১৪॥
ইদঞ্চৈবাপরং ভূয়ঃ সহ ভ্রাতৃভিরচ্যুত!।
ধর্ম্মসংশয়মোক্ষার্থং নিবোধ বচনং মম ॥১১৫॥
ধর্ম্মে ত্বয়াত্মা সংযোজ্যো নিত্যং ধর্ম্মভৃতাং বর!।
ধর্ম্মাত্মা হি সুখং রাজন্! প্রেত্য চেহ চ বিন্দতি ॥১১৬॥
নিবোধ চ শুভাং বাণীং যাং প্রবক্ষ্যামি তেঽনঘ!।
ন ব্রাহ্মণে পরিভবঃ কর্ত্তব্যস্তে কদাচন।
ব্রাহ্মণঃ কুপিতো হন্যাদপি লোকান্ প্রতিজ্ঞয়া ॥১১৭॥

বৈশম্পায়ন উবাচ।

মার্কণ্ডেয়বচঃ শ্রুত্বা কুরূণাং প্রবরো নৃপঃ।
উবাচ বচনং ধীমান্ পরমং পরমদ্যুতিঃ ॥১১৮॥

---

ভারতকৌমুদী

এতদিতি। পুরাণং পুরাতনম্, ঋষিভিঃ সংস্তুতং পরিচিতং বিদিতমিত্যর্থঃ ॥১১৩॥
এবমিতি। মে ময়া বহুশো দৃষ্টাঃ, মনসা চানুভূতাঃ ॥১১৪॥
ইদমিতি। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট!। ধর্ম্মসংশয়স্য মোক্ষার্থং নিবৃত্ত্যর্থম্ ॥১১৫॥
ধর্ম্ম ইতি। আত্মা মনঃ। প্রেত্য পরলোকে। বিন্দতি লভতে ॥১১৬॥
নিবোধেতি। প্রতিজ্ঞয়া হননবিষয়কবাক্যমাত্রেণৈব। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৭॥

---

যুধিষ্ঠির! ঋষিগণের বিদিত বায়ুপ্রোক্ত প্রাচীন বচন সকল স্মরণ করিয়া আমি এই ভূত ও ভবিষ্যৎ বিষয়গুলি তোমার নিকট বলিলাম ॥১১৩॥

আমি চিরজীবী বলিয়া সংসারের এই সকল পথ বহুবার দেখিয়াছি এবং অনুভব করিয়াছি; তাহা আমি তোমার নিকট বলিলাম ॥১১৪॥

ধার্ম্মিক যুধিষ্ঠির! তুমি ভ্রাতাদের সহিত মিলিত হইয়া ধর্ম্মসন্দেহ নিবৃত্তির জন্য পুনরায় আমার এই অপর বাক্য শ্রবণ কর ॥১১৫॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ রাজা! তুমি সর্ব্বদাই ধর্ম্মে মনকে সংযুক্ত রাখিবে। কারণ, ধর্ম্মাত্মা লোক ইহলোকে ও পরলোকে সুখ লাভ করে ॥১১৬॥

নিষ্পাপ রাজা! আমি তোমার নিকট যে শুভজনক বাক্য বলিব, তাহা তুমি শ্রবণ কর। তুমি কখনও ব্রাহ্মণের অপমান করিও না। কারণ, ব্রাহ্মণ কুপিত হইয়া একমাত্র বাক্যদ্বারাই সমস্ত জগৎ বিনষ্ট করিতে পারেন” ॥১১৭॥

কস্মিন্ ধর্ম্মে ময়া স্থেয়ং প্রজাঃ সংরক্ষতা মুনে।
কথঞ্চ বর্ত্তমানো বৈ ন চ্যবেয়ং স্বধর্ম্মতঃ ॥১১৯॥

মার্কণ্ডেয় উবাচ।

দয়াবান্ সর্ব্বভূতেষু হিতো রক্তোঽনসূয়কঃ।
সত্যবাদী মৃদুর্দান্তঃ প্রজানাং রক্ষণে রতঃ ॥১২০॥
চর ধর্ম্মং ত্যজাধর্ম্মং পিতৄন্ দেবাংশ্চ পূজয়।
প্রমাদাদ্‌যৎ কৃতং তেঽভূৎ সম্যগ্‌দানেন তজ্জয় ॥১২১॥ (যুগ্মকম্)
অলং তে মানমাশ্রিত্য সততং পরবান্ ভব।
বিজিত্য পৃথিবীং সর্ব্বাং মোদমানঃ সুখী ভব ॥১২২॥
এষ ভূতো ভবিষ্যশ্চ ধর্ম্মস্তে সমুদীরিতঃ।
ন তেঽস্ত্যবিদিতং কিঞ্চিদতীতানাগতং ভুবি ॥১২৩॥

---

ভারতকৌমুদী

মার্কণ্ডেয়েতি। পরমং নিজহিতবিষয়ত্বাদুত্তমম্, পরমদ্যুতির্মহাতেজাঃ ॥১১৮॥
কস্মিন্নিতি। কস্মিন্ কীদৃশে, স্থেয়ং স্থাতব্যম্। চ্যবেয়ং ভ্রশ্যেয়ম্ ॥১১৯॥
দয়েতি। রক্তোঽনুরাগী। দান্ত ইন্দ্রিয়দমনশালী। প্রমাদাদনবধানাৎ ॥১২০—১২১॥
অলমিতি। মানং স্বাধীনতাগর্ব্বম্। পরবান্ দয়াদিনা পরাধীনঃ ॥১২২॥
এষ ইতি। ভূতঃ অতীতঃ। এতদুদীরণং নিষ্প্রয়োজনমেবেত্যাহ—নেতি ॥১২৩॥

---

বৈশম্পায়ন বলিলেন—বুদ্ধিমান্, মহাতেজা ও কুরুশ্রেষ্ঠ রাজা যুধিষ্ঠির মার্কণ্ডেয়ের বাক্য শুনিয়া এই উত্তম বাক্য বলিলেন—॥১১৮॥

"মুনি! আমি প্রজা পালন করিবার সময়ে কিরূপ ধর্ম্মে থাকিব? এবং কি প্রকারে থাকিয়াই বা নিজ ধর্ম্ম হইতে ভ্রষ্ট হইব না?" ॥১১৯॥

মার্কণ্ডেয় বলিলেন—"রাজা! তুমি সকল প্রাণীর উপরেই দয়ালু, হিতৈষী, অনুরাগী ও অসূয়াবিহীন হইয়া এবং সত্যবাদী, কোমলস্বভাব, ইন্দ্রিয়জয়ী ও প্রজাপালনে নিরত থাকিয়া ধর্ম্ম আচরণ কর, অধর্ম্ম ত্যাগ কর, দেবগণ ও পিতৃগণের পূজা কর এবং অনবধানতাবশতঃ তোমার যে পাপ করা হইয়াছে, উপযুক্ত দান করিয়া সে পাপ নষ্ট কর ॥১২০—১২১॥

তুমি গর্ব্বিত হইও না, সর্ব্বদা পরাধীনই থাক এবং সমগ্র পৃথিবী জয় করিয়া আমোদ অনুভব কর এবং সুখী হও ॥১২২॥

এই তোমার নিকট ভূত ও ভবিষ্য ধর্ম্ম বলিলাম; কিন্তু জগতে ভূত বা ভবিষ্য কোন বিষয়ই তোমার অবিদিত নাই ॥১২৩॥

তস্মাদিমং পরিক্লেশং ত্বং তাত। হৃদি মা কৃথাঃ।
প্রাজ্ঞাস্তাত। ন মুহ্যন্তি কালেনাপি প্রপীড়িতাঃ ॥১২৪॥
এষ কালো মহাবাহো! অপি সর্ব্বদিবৌকসাম্।
মুহ্যন্তি হি প্রজাস্তাত। কালেনাপি প্রচোদিতাঃ ॥১২৫॥
মা চ তেঽত্র বিশঙ্কা ভূদ্যন্ময়োক্তং তবানঘ!।
আশঙ্ক্য মদ্বচো হ্যেতদ্ধর্ম্মলোপো ভবেত্তব ॥১২৬॥
জাতোঽসি প্রথিতে বংশে কুরূণাং ভরতর্ষভ!।
কর্ম্মণা মনসা বাচা সর্ব্বমেতৎ সমাচর ॥১২৭॥

যুধিষ্ঠির উবাচ।

যত্ত্বয়োক্তং দ্বিজশ্রেষ্ঠ! বাক্যং শ্রুতিমনোহরম্।
তথা করিষ্যে যত্নেন ভবতঃ শাসনং বিভো! ॥১২৮॥
ন মে লোভোঽস্তি বিপ্রেন্দ্র! ন ভয়ং ন চ মৎসরঃ।
করিষ্যামি হি তৎ সর্ব্বমুক্তং যত্তে ময়ি প্রভো! ॥১২৯॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। ইমং রাজ্যনাশবনবাসাদিকৃতম্। কালেন কালকৃতদুঃখেন ॥১২৪॥
এষ ইতি। এষ ঈদৃশদুঃখপ্রযোজকঃ। কালেন তদুপস্থাপিতদুঃখেন ॥১২৫॥
মেতি। বিশঙ্কা অসত্যত্বসন্দেহঃ। ধর্ম্মলোপো ভবেৎ, এতদ্বিপরীতাচরণাৎ ॥১২৬॥
জাত ইতি। সদ্বংশজাতস্যৈব সৎকর্ম্মযোগ্যত্বং স্বাভাবিকমিতি ভাবঃ ॥১২৭॥
যদিতি। শ্রুত্যা শ্রবণমাত্রেণৈব মনোহরম্। শাসনমাদেশম্ ॥১২৮॥

---

অতএব বৎস! তুমি এই কষ্টগুলিকে মনে স্থান দিও না। কারণ, বৎস! বুদ্ধিমান্ লোকেরা কালপ্রণোদিত হইয়াও মোহিত হন না ॥১২৪॥

বৎস মহাবাহু! দেবতাদেরও এইরূপ কাল উপস্থিত হইয়া থাকে; সুতরাং সাধারণ লোকেরাই কালপ্রণোদিত হইয়া মোহিত হয় ॥১২৫॥

নিষ্পাপ রাজা! আমি তোমার নিকট যাহা বলিয়াছি, সে বিষয়ে যেন তোমার কোন সন্দেহ হয় না। কারণ, আমার বাক্যে সন্দেহ করিলে তোমার ধর্ম্মলোপ হইবে ॥১২৬॥

ভরতশ্রেষ্ঠ! তুমি জগদ্বিখ্যাত কুরুবংশে জন্মিয়াছ; সুতরাং বাক্য, মন ও কর্ম্মদ্বারা এই সমস্ত আচরণ কর" ॥১২৭॥

যুধিষ্ঠির বলিলেন—"প্রভু ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি যে শ্রুতিমধুর বাক্য বলিয়াছেন, সেই অনুসারেই আমি যত্নপূর্ব্বক আপনার আদেশ পালন করিব ॥১২৮॥

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বা তু বচনং তস্য মার্কণ্ডেয়স্য ধীমতঃ।
সংহৃষ্টাঃ পাণ্ডবা রাজন্! সহিতাঃ শার্ঙ্গধন্বনা ॥১৩০॥
বিপ্রর্ষভাশ্চ তে সর্ব্বে যে তত্রাসন্ সমাগতাঃ।
তথা কথাং শুভাং শ্রুত্বা মার্কণ্ডেয়স্য ধীমতঃ।
বিস্মিতাঃ সমপদ্যন্ত পুরাণস্য নিবেদনাৎ ॥১৩১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি মার্কণ্ডেয়-সমাস্যায়াং যুধিষ্ঠিরানুশাসনে একষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## দ্বিষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

জনমেজয় উবাচ।

ভূয় এব ব্রাহ্মণানাং মাহাত্ম্যং বক্তুমর্হসি।
পাণ্ডবানাং যথাচষ্ট মার্কণ্ডেয়ো মহাতপাঃ ॥১॥

ভারতকৌমুদী

নেতি। মৎসরো দ্বেষঃ। তে ত্বয়া, ময়ি মমান্তিকে ॥১২৯॥

শ্রুত্বেতি। সংহৃষ্টা বভূবুঃ। শার্ঙ্গধন্বনা কৃষ্ণেন ॥১৩০॥

বিপ্রেতি। সমপদ্যন্ত সঞ্জাতাঃ, পুরাণস্য প্রাচীনবৃত্তান্তস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি মার্কণ্ডেয়সমাস্যায়ামেকষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ব্রাহ্মণমাহাত্ম্যস্যৈব প্রস্তুতত্বাত্তদেব জিজ্ঞাসতে—ভূয় ইতি। আচষ্ট অবদৎ ॥১॥

প্রভু ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমার লোভ নাই, ভয় নাই এবং বিদ্বেষও নাই; সুতরাং আপনি আমার নিকট যাহা বলিলেন, সে সমস্তই আমি করিব" ॥১২৯॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! পাণ্ডবেরা জ্ঞানী মার্কণ্ডেয়ের কথা শুনিয়া কৃষ্ণের সহিত আনন্দিত হইলেন ॥১৩০॥

আর, সেই স্থানে যে সকল শ্রেষ্ঠ ব্রাহ্মণ আগমন করিয়াছিলেন, তাঁহারা জ্ঞানী মার্কণ্ডেয়ের সেই মঙ্গলজনক কথা শুনিয়া এবং প্রাচীন বৃত্তান্ত জানিয়া বিস্মিত হইলেন ॥১৩১॥

—:*:—

* '...একনবত্যধিক...'—বা ব কা, '...দ্বিনবত্যধিক...'—পি, '...চতুর্নবত্যধিক...'—নি।

বৈশম্পায়ন উবাচ।

ভূয় এব ব্রাহ্মণমাহাত্ম্যং বক্তুমর্হসীত্যব্রবীৎ পাণ্ডবেয়ো মার্কণ্ডেয়ম্ ॥২॥

অথাচষ্ট মার্কণ্ডেয়ঃ পূর্ব্বমিদং শ্রূয়তাং ব্রাহ্মণানাং চরিতম্ ॥৩॥

অযোধ্যায়ামিক্ষ্বাকুকুলোদ্বহঃ পার্থিবঃ পরিক্ষিন্নাম মৃগয়ামগমৎ ॥৪॥

তমেকাশ্বেন মৃগমনুসরন্তং মৃগো দূরমপাহরৎ ॥৫॥

অথাধ্বনি জাতশ্রমঃ ক্ষুত্তৃষ্ণাভিভূতশ্চৈকস্মিন্ দেশে নীলং গহনং বনষণ্ডমপশ্যৎ। তচ্চ বিবেশ ॥৬॥

ততস্তস্য বনষণ্ডস্য মধ্যেঽতীবর‍মণীয়ং সরো দৃষ্ট্বা সাশ্ব এব ব্যগাহত ॥৭॥

ভারতকৌমুদী

ভূয় ইতি। ভূয় এব বহুলমেব। পা ̣বেয়ঃ যুধিষ্ঠিরঃ ॥২॥

অথেতি। অপূর্ব্বমাশ্চর্য্যম্ ॥৩॥

অযোধ্যায়ামিতি। মৃগয়াং কর্ত্তুমিতি শেষঃ ॥৪॥

তমিতি। একাশ্বেন একমাত্রেণাশ্বেন ॥৫॥

অথেতি। গহনং নিবিড়ম্, বনষণ্ডং বনসমূহম্ ॥৬॥

তত ইতি। ব্যগাহত, পথিশ্রমাপনোদনায়েতি ভাবঃ ॥৭॥

জনমেজয় বলিলেন—"মহাতপা মার্কণ্ডেয় পাণ্ডবগণের নিকটে যাহা বলিয়াছিলেন, সেই ব্রাহ্মণমাহাত্ম্য আপনি আরও বলুন" ॥১॥

বৈশম্পায়ন বলিলেন—সেই সময়ে যুধিষ্ঠির মার্কণ্ডেয়মুনিকে বলিলেন—"আপনি পুনরায় ব্রাহ্মণমাহাত্ম্য বলুন" ॥২॥

তাহার পর মার্কণ্ডেয় বলিলেন—"যুধিষ্ঠির! তুমি ব্রাহ্মণদিগের এই অপূর্ব্ব চরিত্র শ্রবণ কর ॥৩॥

অযোধ্যানগরে ইক্ষ্বাকুবংশসম্ভূত 'পরিক্ষিৎ'-নামে এক রাজা ছিলেন; তিনি একদা মৃগয়া করিতে গমন করিয়াছিলেন ॥৪॥

তিনি একমাত্র অশ্বে আরোহণ করিয়া একটা মৃগের অনুসরণ করিতে লাগিলে, সেই মৃগ তাঁহাকে দূরে লইয়া গেল ॥৫॥

তাহার পর তিনি পরিশ্রান্ত এবং ক্ষুধা-পিপাসায় কাতর হইয়া একস্থানে নীলবর্ণ ও নিবিড় বনশ্রেণী দেখিলেন এবং তাহার ভিতরে প্রবেশ করিলেন ॥৬॥

তৎপরে তিনি সেই বনশ্রেণীর মধ্যে অতিমনোহর একটী সরোবর দেখিয়া অশ্বের সহিতই তাহাতে অবগাহন করিলেন ॥৭॥

(২) ভূয় এব ব্রাহ্মণমহাভাগ্যম্‌...বা ব কা প্রি।

অথাশ্বস্তঃ স বিসমৃণালমশ্বায়াগ্রতো নিক্ষিপ্য পুষ্করিণীতীরে সংবিবেশ। ততঃ শয়ানো মধুরং গীতমশৃণোৎ ॥৮॥

স শ্রুত্বাঽচিন্তয়ৎ—নেহ মনুষ্যগতিং পশ্যামি। কস্য খল্বয়ং গীতশব্দ ইতি ॥৯॥

অথাপশ্যৎ কন্যাং পরমরূপদর্শনীয়াং পুষ্পাণ্যবচিন্বতীং গায়ন্তীঞ্চ। অথ সা রাজ্ঞঃ সমীপে পর্য্যক্রামৎ ॥১০॥

তামব্রবীদ্রাজা—কস্যাসি ভদ্রে! কা বা ত্বমিতি। সা প্রত্যুবাচ—কন্যাস্মীতি। তাং রাজোবাচ—অর্থী ত্বয়াহমিতি ॥১১॥

অথোবাচ কন্যা—সময়েনাহং শক্যা ত্বয়া লব্ধুং নান্যথেতি। রাজা তাং সময়মপৃচ্ছৎ। কন্যোবাচ—নোদকং মে দর্শয়িতব্যমিতি ॥১২॥

---

ভারতকৌমুদী

অথেতি। আশ্বস্তঃ অপনীতশ্রমঃ, বিসেন পদ্মমূলেন যুক্তং মৃণালং নলদমিতি বিস-মৃণালম্, মধ্যপদলোপী সমাসঃ। "মৃণালং নলদে ক্লীবং স্ত্রীনপুংসকয়োর্বিসে" ইতি মেদিনী। সংবিবেশ উপবিষ্টবান্ ॥৮॥

স ইতি। কস্য মনুষ্যস্য, মনুষ্যস্যেব গীতশব্দশ্রবণাৎ ॥৯॥

অথেতি। পরমেণ রূপেণ দর্শনীয়াং সুদৃশ্যাম্। পর্য্যক্রামদাগচ্ছৎ ॥১০॥

তামিতি। কন্যা অজাতবিবাহা। ত্বয়া অর্থী ত্বৎপ্রার্থীত্যর্থঃ ॥১১॥

---

তাহার পর রাজা শ্রান্তি দূর করিয়া, অশ্বের সম্মুখে পদ্মের মৃণাল এবং বিণ্যাঘাস সমর্পণপূর্ব্বক সেই পুষ্করিণীর তীরে প্রথমে উপবেশন করিলেন, পরে শয়ন করিয়া মধুর গীতধ্বনি শুনিতে পাইলেন ॥৮॥

তিনি সেই গীতধ্বনি শুনিয়া চিন্তা করিলেন—'এখানে মনুষ্যের গতি দেখি না, অথচ এ গীতধ্বনি কাহার?' ॥৯॥

তাহার পর তিনি দেখিলেন—পরমসুন্দরী একটী কন্যা পুষ্প চয়ন করিতেছে, আর গান গাহিতেছে। তৎপরে সেই কন্যাটী রাজার নিকটে আগমন করিল ॥১০॥

তখন রাজা তাহাকে বলিলেন—"ভদ্রে! তুমি কাহার? কেই বা তুমি?" কন্যাটী বলিল—"আমি কন্যা"। রাজা তাহাকে বলিলেন—"আমি তোমাকে প্রার্থনা করি" ॥১১॥

পরে কন্যাটী বলিল—"আপনি একটী শপথ করিয়া আমাকে লাভ করিতে পারেন, অন্য প্রকারে নহে"। রাজা তাহার নিকট শপথের বিষয় জিজ্ঞাসা করিলেন; সে বলিল—"আমাকে জল দেখাইতে পারিবেন না" ॥১২॥

স রাজা তাং বাঢ়মিত্যুক্ত্বা তামুপযেমে। কৃতোদ্বাহশ্চ রাজা পরিক্ষিৎ ক্রীড়মানো মুদা পরময়া যুক্তস্তূষ্ণীং সঙ্গম্য তয়া সহাস্তে ॥১৩॥

ততস্তত্রৈবাসীনে রাজনি সেনাঽন্বগচ্ছৎ। পদং পদেন দৃষ্ট্বা চ রাজানং পরিবার্য্যাতিষ্ঠৎ ॥১৪॥

পর্য্যাশ্বস্তশ্চ রাজা তয়ৈব সহ শিবিকয়া প্রায়াদবঘট্টিতয়া স্বনগরমনু-প্রাপ্য রহসি তয়া সহাস্তে ॥১৫॥

তত্রাভ্যাসস্থোঽপি কশ্চিত্তং নাপশ্যৎ। অথ প্রধানামাত্যোঽভ্যাস-চরাস্তস্য স্ত্রিয়োঽপৃচ্ছৎ—কিমত্র প্রয়োজনং বর্ত্তত ইতি ॥১৬॥

---

## ভারতকৌমুদী

অথেতি। সময়েন কেনচিৎ শপথেন। সময়ং শপথম্ ॥১২॥

স ইতি। বাঢ়ং নোদকং দর্শয়ামীতি প্রতিজ্ঞানে। আস্তে তিষ্ঠতি স্ম ॥১৩॥

তত ইতি। আসীনে অবতিষ্ঠমানে, সেনা তস্যৈব বাহিনী। পদেন রাজ্ঞঃ পদচিহ্নদর্শনেন, পদং রাজ্ঞঃ স্থিতিস্থানম্। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥১৪॥

পরীতি। পর্য্যাশ্বস্তঃ স্বসেনাদর্শনেন নিরুদ্বেগচিত্তঃ, তয়া ভার্য্যয়া। প্রায়াদগচ্ছৎ, অবঘট্টিতয়া সঞ্চলিতয়া। রহসি নির্জ্জনে, তয়া ভার্য্যয়া ॥১৫॥

তত্রেতি। অভ্যাসে নিকটে তিষ্ঠতীতি সঃ। নাপশ্যৎ, মণ্ডূকসুতায়াস্তস্যা রাজভার্য্যায়াঃ, প্রভাবাদিতি ভাবঃ। তস্য রাজ্ঞঃ, অভ্যাসচরাঃ নিকটচারিণীঃ। প্রয়োজনম্, যুষ্মাকমত্রাবস্থান ইতি শেষঃ ॥১৬॥

---

"তাহাই হইবে" এই কথা বলিয়া রাজা তাহাকে বিবাহ করিলেন এবং বিবাহ করিয়া রাজা পরিক্ষিৎ তাহার সহিত মিলিত হইয়া পরম আনন্দে বিহার করতঃ অবস্থান করিতে লাগিলেন ॥১৩॥

রাজা সেইখানেই অবস্থান করিতেছেন, এমন সময়ে তাঁহার সৈন্যগণ সেখানে আগমন করিল এবং তাহারা রাজার চরণচিহ্ন দেখিয়া তাঁহার অবস্থানের স্থান জানিতে পারিয়া তথায় যাইয়া রাজাকে পরিবেষ্টন করিয়া রহিল ॥১৪॥

তৎপরে রাজা আশ্বস্ত হইয়া সেই ভার্য্যার সহিতই সঞ্চলিত শিবিকায় আরোহণ করিয়া প্রস্থান করিলেন এবং আপন রাজধানীতে যাইয়া কোন নির্জ্জন স্থানে সেই ভার্য্যার সহিত অবস্থান করিতে লাগিলেন ॥১৫॥

সেখানে কোন লোক নিকটে থাকিয়াও রাজাকে দেখিতে পাইত না। তাহার পর একদা প্রধানমন্ত্রী যাইয়া রাজার নিকটবর্ত্তিনী রমণীদিগকে জিজ্ঞাসা করিলেন—"এখানে তোমাদের থাকার কি প্রয়োজন আছে?" ॥১৬॥

---

(১৫)…প্রায়াদবঘোটিতয়া—বা ব কা।

অথাব্রুবংস্তাঃ স্ত্রিয়ঃ—স্ত্রিয়মপূর্ব্বামিহ পশ্যামস্তাঞ্চ রাজা সময়েনোপ-ভুঙ্‌ক্তে, যথোদকং মে ন দর্শয়িতব্যমিতি ॥১৭॥

স তথা বচনং শ্রুত্বাঽনুদকং বনং কারয়িত্বোদারবৃক্ষং বহুপুষ্পফলমূলম্, তস্য মধ্যে মুক্তাজালময়ীং পার্শ্বে বাপীং সুগূঢ়াং সুধোপলিপ্তাম্, স রহস্যুপ-গম্য রাজানমব্রবীৎ ॥১৮॥

বনমিদমুদারমনুদকম্। সাধ্বত্র রম্যতামিতি ॥১৯॥

---

## ভারতকৌমুদী

অথেতি। সময়েন শপথেন। উদকপ্রদর্শননিবারণায়ৈব বয়মত্র স্থিতা ইত্যাশয়ঃ ॥১৭॥

স ইতি। অনুদকং জলবিহীনম্। উদারাঃ প্রশস্তা বৃক্ষা যত্র তৎ, বহূনি পুষ্পাণি ফলানি মূলানি চ যত্র তত্তাদৃশঞ্চ বনং কারয়িত্বা, তস্য বনস্য মধ্যে, একস্মিন্ পার্শ্বে, মুক্তা-জালময়ীং রাজ্ঞো জলদর্শননিবারণায় মুক্তাজালখচিতবস্ত্রাদিনা আবৃতজলাম্, অতএব সুগূঢ়ামতীবগুপ্তাম্, সুধয়া চূর্ণলেপেন উপলিপ্তাম্ উপলিপ্তঘট্টাম্, বাপীং কাঞ্চিদ্দীর্ঘিকাঞ্চ কারয়িত্বেতি সম্বন্ধঃ। রহসি নির্জ্জনে। উদকাদর্শনশপথশ্রবণেন তদ্দর্শনস্যৈব তদ্ভার্য্যা-নাশকত্বসম্ভাবনয়া মন্ত্রিণায়মুপায়ঃ প্রাদুষ্কৃতঃ। যেন উদকাদর্শনাদেব রাজা প্রবিশেৎ, উদক-দর্শনেন চ মণ্ডূকসুতা বিনশ্যেৎ, ততশ্চ ত্যক্তরাজকার্য্যোঽপি রাজা পুনঃ স্বকর্ম্মণি প্রবর্ত্তে-তেত্যবধেয়ম্ ॥১৮॥

তদ্বনবাসং রাজ্ঞে রোচয়তি—বনমিতি। উদারং প্রশস্তম্। সাধু সুষ্ঠু ॥১৯॥

## ভারতভাবদীপঃ

মারণস্তম্ভনাদ্যান্যপি কর্ম্মাণি কৃষ্ণাদ্বৈতবিদ্যাবলেনৈব সিধ্যন্তীতি মণ্ডূকাখ্যায়িকয়ৈবাহ—ভূয় ইতি ॥১—১৪॥ অবঘোটিতয়া শ্লক্ষ্ণীকৃতয়া ॥১৫॥ অভ্যাসস্থোঽপি নিকটস্থোঽপি, নাপশ্যৎ ক্রীড়াসক্তং রাজানমিতি শেষঃ। প্রয়োজনং কর্ত্তব্যম্ ॥১৬—১৯॥ অতি-

---

তখন সেই রমণীরা বলিল—"এখানে আমরা একটী অপূর্ব্ব রমণী দেখিতেছি; এই রমণীটী রাজাকে বলিয়াছিল যে, "আমাকে জল দেখাইতে পারিবেন না।" রাজা সেই শপথ করিয়াই তাহার সহিত সম্ভোগ করিতেছেন" ॥১৭॥

মন্ত্রী সেই কথা শুনিয়া জলবিহীন একটী উদ্যান নির্ম্মাণ করাইলেন; তাহাতে সুন্দর সুন্দর বৃক্ষ ও বহুতর ফল, ফুল ও মূল নির্ম্মিত হইল; আর তাহার মধ্যে একপার্শ্বে একটী দীর্ঘিকা নির্ম্মাণ করাইলেন; তাহার ঘাটগুলি চূর্ণলেপে লিপ্ত করিলেন এবং মুক্তাখচিত বসনদ্বারা (নিপুণভাবে) তাহার জল আবৃত করিলেন; সুতরাং সে দীর্ঘিটা গুপ্তই রহিল। তাহার পর মন্ত্রী যাইয়া নির্জ্জনে রাজাকে বলিলেন—॥১৮॥

---

(১৮) অত্র বিবিধাঃ পাঠভেদাঃ সন্তি।

স তস্য বচনাত্তয়ৈব সহ দেব্যা তদ্বনং প্রাবিশৎ। স কদাচিত্তস্মিন্ কাননে রম্যে তয়ৈব সহ ব্যবাহরৎ। অথ ক্ষুত্তৃষ্ণার্দ্দিতঃ শ্রান্তোঽতিমুক্তকাগারমপশ্যৎ ॥২০॥

তৎ প্রবিশ্য রাজা সহ প্রিয়য়া সুসংস্কৃতাং বিমলাং সলিলপূর্ণাং বাপীমপশ্যৎ ॥২১॥

দৃষ্ট্বৈব চ তাং তস্যাশ্চ তীরে সহৈব তয়া দেব্যা ব্যতিষ্ঠত ॥২২॥

অথ তাং দেবীং স রাজাঽব্রবীৎ—সাধ্ববতর বাপীসলিলমিতি ॥২৩॥

সা তদ্বচঃ শ্রুত্বাঽবতীর্য্য বাপীং ন্যমজ্জন্ন পুনরুদমজ্জৎ ॥২৪॥

---

ভারতকৌমুদী

স ইতি। ব্যবাহরৎ দ্রুতবিচরণাত্মকং ব্যায়ামমকরোৎ। অতিমুক্তকাগারং মাধবীলতাগৃহম্, "অতিমুক্তঃ পুণ্ড্রকঃ স্যাদ্বাসন্তী মাধবীলতা" ইত্যমরঃ ॥২০॥

তদিতি। সুসংস্কৃতাং সুপরিষ্কৃতাম্। মন্ত্রিচাতুর্য্যেণৈব জলপ্রদর্শনমিতি বোধ্যম্ ॥২১॥

দৃষ্ট্বেতি। তাং বাপীম্। দেব্যা মহিষ্যা, ব্যতিষ্ঠত দণ্ডায়মানোঽভূৎ ॥২২॥

অথেতি। সাধু ভদ্রম্। এতৎ সর্ব্বং প্রাগুক্তশপথবিস্মরণাদেব জাতমিতি বোধ্যম্ ॥২৩॥

সেতি। সা দেবী। ন্যমজ্জৎ জলে নিমগ্নাঽভবৎ, উদমজ্জৎ উদতিষ্ঠৎ ॥২৪॥

---

"মহারাজ! এই বনটী বড়ই মনোহর, অথচ জলবিহীন; সুতরাং আপনি এখানে আশানুরূপ বিহার করুন" ॥১৯॥

মন্ত্রীর উক্তি অনুসারে সেই মহিষীব সহিতই রাজা সেই বনে প্রবেশ করিলেন। তাহার পর কোন সময়ে রাজা সেই মনোহর উদ্যানের মধ্যে মহিষীর সহিতই দ্রুত বিচরণ করিলেন। তৎপরে তিনি পরিশ্রান্ত এবং ক্ষুধায় ও পিপাসায় কাতর হইয়া একটী মাধবীলতার মণ্ডপ দেখিতে পাইলেন ॥২০॥

রাজা প্রিয়তমার সহিত সেই মাধবীলতামণ্ডপে প্রবেশ করিয়া সুপরিষ্কৃত, নির্ম্মল ও জলপূর্ণ একটী দীঘি দেখিতে পাইলেন ॥২১॥

সেই দীঘিটী দেখিয়াই রাজা তাহার তীরে সেই রাণীর সহিত দাঁড়াইলেন ॥২২॥

তাহার পর রাজা রাণীকে বলিলেন—"ভাল, এই দীঘির জলে তুমি অবতরণ কর" ॥২৩॥

রাজার সেই কথা শুনিয়া রাণী দীঘিতে নামিয়া নিমগ্ন হইলেন, আর উঠিলেন না ॥২৪॥

তাং স মৃগয়মাণো রাজা নাপশ্যৎ। বাপীমথ নিঃস্রাব্য, মণ্ডূকং শ্বভ্রমুখে দৃষ্ট্বা ক্রুদ্ধ আজ্ঞাপয়ামাস স রাজা—সর্ব্বমণ্ডূকবধঃ ক্রিয়তামিতি, যো ময়ার্থী স মাং মৃতমণ্ডূকোপায়নমাদায়ৈবোপতিষ্ঠেদিতি ॥২৫॥

অথ মণ্ডূকবধে ঘোরে ক্রিয়মাণে দিক্ষু সর্ব্বাসু মণ্ডূকান্ ভয়মাবিবেশ ॥২৬॥

তে ভীতা মণ্ডূকা মণ্ডূকরাজ্ঞে যথাবৃত্তং ন্যবেদয়ন্ ॥২৭॥

ততো মণ্ডূকরাট্ তাপসবেশধারী রাজানমভ্যগচ্ছৎ, উপেত্য চৈনমুবাচ ॥২৮॥

মা রাজন্! ক্রোধবশং গমঃ, প্রসাদং কুরু, নার্হসি মণ্ডূকানামনপরাধিনাং বধং কর্ত্তুমিতি। শ্লোকৌ চাত্র ভবতঃ—॥২৯॥

---

ভারতকৌমুদী

তামিতি। মৃগয়মাণঃ অন্বিষ্যন্। বাপীং বাপীজলম্, নিঃস্রাব্য নিঃসার্য্য। মণ্ডূকং কঞ্চিদেকম্, শ্বভ্রমুখে তত্রত্যগর্ত্তমুখে। ময়া অর্থী মমান্তিকে প্রার্থী ভবেৎ ॥২৫॥

অথেতি। ক্রিয়মাণে রাজলোকৈঃ ॥২৬॥

ত ইতি। মণ্ডূকরাজ্ঞ ইত্যদন্তত্বাভাব আর্ষঃ ॥২৭॥

তত ইতি। মণ্ডূকরাট্ স মণ্ডূকানাং রাজা ॥২৮॥

মেতি। ক্রোধবশং মা গম ইত্যন্বয়ঃ। ভবতো ভবিতুমর্হতঃ ॥২৯॥

---

তখন রাজা অন্বেষণ করিয়াও রাণীকে দেখিতে পাইলেন না। তাহার পর তিনি দীঘির জল সরাইয়া দিয়া, একটা গর্ত্তের মুখে একটা ব্যাঙ্ দেখিয়া, ক্রুদ্ধ হইয়া আদেশ করিলেন যে, "সমস্ত ব্যাঙ্ মারিয়া ফেল এবং যে ব্যক্তি আমার নিকট কোন বিষয়ে প্রার্থী হইবে, সেও যেন মৃত ব্যাঙ্ উপহার লইয়াই আমার নিকট উপস্থিত হয়" ॥২৫॥

তদনন্তর রাজার লোকেরা সকল দিকেই ভয়ঙ্করভাবে ভেকবধ করিতে লাগিলে ভেকজাতির ভয় উপস্থিত হইল ॥২৬॥

তখন তাহারা ভীত হইয়া ভেকরাজের নিকট যাইয়া সেই বৃত্তান্ত জানাইল ॥২৭॥

তাহার পর ভেকদিগের রাজা তপস্বীর বেশ ধারণ করিয়া রাজা পরিক্ষিতের নিকট প্রস্থান করিলেন এবং তাঁহার নিকট উপস্থিত হইয়া বলিলেন—॥২৮॥

"রাজা! আপনি ক্রোধের অধীন হইবেন না, প্রসন্ন হউন; আপনি নিরপরাধ ভেক বধ করিবেন না। এ বিষয়ে দুইটী শ্লোকও হইতে পারে—॥২৯॥

মা মণ্ডূকান্ জিঘাংস ত্বং কোপং সন্ধারয়াচ্যুত!।
প্রক্ষীয়তে ধনোদ্রেকো জনানামবিজানতাম্ ॥৩০॥
প্রতিজানীহি নৈতাংস্ত্বং প্রাপ্য ক্রোধং বিমোক্ষ্যসি।
অলং কৃত্বা তব'ধর্ম্মং মণ্ডূকৈঃ কিং হতৈর্হি তে ॥৩১॥

তমেবংবাদিনমিষ্টজনশোকপরীতাত্মা রাজাঽথোবাচ—॥৩২॥

নহি ক্ষম্যতে তন্ময়া, হনিষ্যাম্যেতান্। এতৈর্হি দুরাত্মভিঃ প্রিয়া মে ভক্ষিতা। সর্ব্বথৈব মে বধ্যা মণ্ডূকাঃ। নার্হসি বিদ্বন্! মামুপরোদ্ধুমিতি ॥৩৩॥

স তদ্বাক্যমুপলভ্য ব্যথিতেন্দ্রিয়মনাঃ প্রোবাচ—॥৩৪॥

---

## ভারতকৌমুদী

মেতি। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট! রাজন্! ত্বং মণ্ডূকান্ ভেকান্, মা জিঘাংস হন্তুমিচ্ছ। কোপং সন্ধারয় সংবৃণু। ন্যায্যমন্যায্যঞ্চ অবিজানতাং জনানাম্, ধনোদ্রেকঃ ধনাদীনামভ্যুদয়ঃ, প্রক্ষীয়তে হ্রসতি ॥৩০॥

প্রতীতি। ত্বমেতৎ প্রতিজানীহি যৎ, এতান্ মণ্ডূকান্, প্রাপ্য বিষয়ীকৃত্য, ক্রোধং ন বিমোক্ষ্যসি ন করিষ্যসি। তব অধর্ম্মং কৃত্বা অলং পাপং ন কুর্ব্বিত্যর্থঃ। হতৈর্মণ্ডূকৈঃ, তে তব কিং ফলম্, অপি তু কিমপি ন ॥৩১॥

তমিতি। ইষ্টজনস্য প্রিয়ায়াঃ শোকেন পরীতো ব্যাপ্ত আত্মা মনো যস্য সঃ ॥৩২॥

নহীতি। বিদ্বন্নিতি সম্বোধনেন মণ্ডূকানামপরাধং জানাসীতি সূচিতম্ ॥৩৩॥

## ভারতভাবদীপঃ

মুক্তকাগারং বাসন্তীগৃহম্ ॥২০—২৯॥ ধনোদ্রেকঃ শ্রীতপসোরুৎকর্ষঃ ॥৩০॥ প্রতিজানীহি নিশ্চয়ং কুরু, প্রাপ্য প্রাপয্য, মৃত্যুং ক্রোধং স্ত্রীশোকজম্, অলং কৃত্বা মা কুরু ॥৩১—৩৪॥

---

ধার্ম্মিক রাজা! আপনি ভেকদিগকে বধ করিবার ইচ্ছা করিবেন না, ক্রোধ সংবরণ করুন। কারণ, যাহারা ন্যায্য ও অন্যায্য জানে না, সেই সকল লোকের উন্নতি হ্রাস পায় ॥৩০॥

আপনি প্রতিজ্ঞা করুন যে, ভেকদিগের উপরে ক্রোধ করিবেন না এবং অধর্ম্মও করিবেন না। কারণ, ভেক বধ করায় আপনার ফল কি?" ॥৩১॥

মণ্ডূকরাজ এইরূপ বলিতেছিলেন, তখন প্রিয়াশোকার্ত্ত চিত্ত রাজা পরিক্ষিৎ বলিলেন—॥৩২॥

"আমি ক্ষমা করিব না, ইহাদিগকে বধই করিব। কারণ, এই দুরাত্মারা আমার প্রিয়তমাকে ভক্ষণ করিয়াছে; অতএব ভেকগণ সর্ব্বপ্রকারেই আমার বধ্য; সুতরাং হে বিদ্বন্! আপনি আমাকে অনুরোধ করিতে পারেন না" ॥৩৩॥

প্রসীদ রাজন্! অহমায়ুর্নাম মণ্ডূকরাজঃ, মম সা দুহিতা সুশোভনা নাম। তস্যা হি দৌঃশীল্যমেতৎ—বহবস্তয়া রাজানো বিপ্রলব্ধপূর্ব্বা ইতি ॥৩৫॥

তমব্রবীদ্রাজা—তয়াঽস্ম্যর্থী, সা মে দীয়তামিতি ॥৩৬॥

অথৈনাং রাজ্ঞে পিতাঽদদদব্রবীচ্চৈনাম্, এনং রাজানং শুশ্রূষস্বেতি ॥৩৭॥

স এবমুক্ত্বা দুহিতরং ক্রুদ্ধঃ শশাপ—যস্মাত্ত্বয়া রাজানো বিপ্রলব্ধা বহবঃ, তস্মাদব্রহ্মণ্যানি তবাপত্যানি ভবিষ্যন্তীত্যনৃতকত্বাত্তবেতি ॥৩৮॥

স চ রাজা তামুপলভ্য তস্যাং সুরতগুণনিবদ্ধহৃদয়ো লোকত্রয়ৈশ্বর্য্যমিবোপলভ্য হর্ষবাষ্পকলয়া বাচা প্রণিপত্যাভিপূজ্য মণ্ডূকরাজমব্রবীৎ—অনুগৃহীতোঽস্মীতি ॥৩৯॥

---

ভারতকৌমুদী

স ইতি। স মণ্ডূকরাট্, উপলভ্য শ্রুত্বা, ব্যথিতমিন্দ্রিয়মেব মনো যস্য সঃ ॥৩৪॥

প্রসীদেতি। সা ত্বদ্ভার্য্যাত্বং প্রাপ্তপূর্ব্বা। বিপ্রলব্ধপূর্ব্বাঃ পূর্ব্বং বঞ্চিতাঃ ॥৩৫॥

তমিতি। তয়া অর্থী অস্মি তাং প্রার্থয়ামীত্যর্থঃ ॥৩৬॥

অথেতি। রাজ্ঞে পরিক্ষিতে, পিতা মণ্ডূকরাজঃ, এনাং কন্যাম্ ॥৩৭॥

স ইতি। স মণ্ডূকরাজঃ। বিপ্রলব্ধাঃ প্রতারিতাঃ। তস্মাৎ রাজ্ঞাং প্রতারণাকরণাৎ, তব অনৃতকত্বাৎ তদুপক্রমে মিথ্যাব্যবহারাচ্চ, তব অপত্যানি, অব্রহ্মণ্যানি ব্রাহ্মণানামহিতকরাণি। ব্রহ্মণ্যেতি তত্র সাধো যঃ ॥৩৮॥

স ইতি। রাজা পরিক্ষিৎ। সুরতগুণেন নিবদ্ধমাকৃষ্টং হৃদয়ং যস্য সঃ। হর্ষবাষ্পেণ আনন্দবাষ্পেণ কলা মধুরাস্ফুটা তয়া। অভিপূজ্য নমস্কারেণ ॥৩৯॥

---

মণ্ডূকরাজ পরিক্ষিতের সেই কথা শুনিয়া ব্যথিতচিত্ত হইয়া বলিলেন—॥৩৪॥

"রাজা! আপনি প্রসন্ন হউন। আমি ভেকজাতির রাজা, আমার নাম—'আয়ু'; আপনার সেই ভার্য্যা আমারই কন্যা; তাহার নাম—'সুশোভনা'। তাহার এইটাই কুস্বভাব যে, সে—পূর্ব্বেও বহুতর রাজাকে প্রতারিত করিয়াছে" ॥৩৫॥

তখন পরিক্ষিৎ রাজা মণ্ডূকরাজকে বলিলেন—"আমি তাহাকে প্রার্থনা করি, আপনি তাহাকে আমায় দান করুন" ॥৩৬॥

তাহার পর মণ্ডূকরাজ আপন কন্যা সুশোভনাকে পরিক্ষিতের হস্তে দান করিলেন এবং কন্যাকে বলিলেন—"তুমি এই রাজার পরিচর্য্যা করিতে থাক" ॥৩৭॥

স চ মণ্ডূকরাজো দুহিতরমনুজ্ঞাপ্য যথাগতমগচ্ছৎ ॥৪০॥

অথ কস্যচিৎ কালস্য তস্যাং কুমারাস্ত্রয়স্তস্য রাজ্ঞঃ সংবভূবুঃ—শলো দলো বলশ্চেতি ॥৪১॥

ততস্তেষাং জ্যেষ্ঠং শলং সময়ে পিতা রাজ্যেঽভিষিচ্য তপসি ধৃতাত্মা বনং জগাম ॥৪২॥

অথ কদাচিচ্ছলো মৃগয়ামনুচরন্ মৃগমাসাদ্য রথেনান্বধাবৎ। সূতঞ্চোবাচ—শীঘ্রং মাং বাহয়স্বেতি ॥৪৩॥

স তথোক্তঃ সূতো রাজানমব্রবীৎ—ন ক্রিয়তামনুবন্ধঃ, নৈষ শক্যস্ত্বয়া মৃগো গ্রহীতুম্। যদ্যপি তে রথে যুক্তৌ বাম্যৌ স্যাতামিতি ॥৪৪॥

---

ভারতকৌমুদী

স ইতি। অনুজ্ঞাপ্য স্বগমনে অনুজ্ঞাং কারয়িত্বা ॥৪০॥

অথেতি। কস্যচিৎ কালস্য অতিক্রমে সতীতি শেষঃ। ইতি নামভিঃ ॥৪১॥

তত ইতি। পিতা পরিক্ষিৎ। ধৃতাত্মা মনসি গৃহীতযত্নঃ ॥৪২॥

অথেতি। মৃগয়াং কর্ত্তুমিতি শেষঃ। বাহয়স্ব মৃগান্তিকং প্রাপয় ॥৪৩॥

স ইতি। অনুবন্ধঃ দ্রুতগমনে আগ্রহাতিশয়ঃ। ন শক্যঃ, অনয়োরশ্বয়োর্মন্দগামিত্বাৎ। বাম্যৌ মহাদ্রুতগামিনাবশ্ববিশেষৌ। তদা এষ মৃগো গ্রহীতুং শক্য ইতি শেষঃ ॥৪৪॥

---

মণ্ডূকরাজ এইরূপ বলিয়া ক্রুদ্ধ হইয়া কন্যা সুশোভনাকে অভিসম্পাত করিলেন—'যেহেতু তুই বহু রাজাকে প্রতারিত করিয়াছিস্ এবং মিথ্যা ব্যবহার করিয়াছিস্, সেই হেতু তোর সন্তান ব্রাহ্মণের অহিতকারী হইবে' ॥৩৮॥

এদিকে রাজা পরিক্ষিৎ সুশোভনাকে লাভ করিয়া, রতিগুণে তাহাতে আকৃষ্টচিত্ত হইয়া, ত্রিভুবনের রাজত্বই যেন লাভ করিয়া, ভূতলে পতিত হইয়া, নমস্কার করিয়া, আনন্দবাষ্পগদ্‌গদবাক্যে মণ্ডূকরাজকে বলিলেন—"অনুগৃহীত হইলাম" ॥৩৯॥

মণ্ডূকরাজও কন্যার অনুমতি লইয়া যথাস্থানে চলিয়া গেলেন ॥৪০॥

তাহার পর কিছুকাল অতীত হইলে সেই সুশোভনার গর্ভে পরিক্ষিতের তিনটী পুত্র জন্মিল ; তাহাদের নাম হইয়াছিল—শল, দল ও বল ॥৪১॥

তদনন্তর পিতা পরিক্ষিৎ জ্যেষ্ঠপুত্র শলকে রাজ্যে অভিষিক্ত করিয়া তপস্যায় মনোনিবেশপূর্ব্বক বনে গমন করিলেন ॥৪২॥

তাহার পর কোন সময়ে শল রথে আরোহণ করিয়া মৃগয়া করিবার জন্য বহির্গত হইয়া, একটা মৃগ পাইয়া তাহার পিছনে ধাবিত হইলেন এবং সারথিকে বলিলেন—"আমাকে সত্বর মৃগের নিকটে লইয়া যাও" ॥৪৩॥

ততোঽব্রবীদ্রাজা সূতম্, আচক্ষ্ব মে বাম্যৌ বাজিনৌ ত্বাপৃচ্ছামীতি ॥৪৫॥

স এবমুক্তো রাজভয়ভীতঃ সূতো বামদেবশাপভয়ভীতশ্চ সমাচখ্যৌ রাজ্ঞে— বামদেবস্যাশ্বৌ বাম্যৌ মনোজবাবিতি ॥৪৬॥

অথৈনমেবং ব্রুবাণমব্রবীদ্রাজা—বামদেবস্যাশ্রমং যাহীতি ॥৪৭॥

স গত্বা বামদেবাশ্রমং তমৃষিমব্রবীৎ—ভগবন্! মৃগো মে বিদ্ধঃ পলায়তে, তং সম্ভাবয়িতুমর্হসি বাম্যৌ দাতুমিতি ॥৪৮॥

তমব্রবীদৃষিঃ—দদানি তে বাম্যৌ, কৃতকার্য্যেণ ভবতা মমৈব বাম্যৌ নির্যাত্যৌ ক্ষিপ্রমিতি ॥৪৯॥

ভারতকৌমুদী

তত ইতি। ত্বা ত্বাং পৃচ্ছামি, মে আচক্ষ, বাম্যৌ বাজিনৌ কুত্র স্ত ইতি শেষঃ ॥৪৫॥

স ইতি। বামদেবস্য মুনেঃ, বাম্যৌ বামীসংজ্ঞকৌ ॥৪৬॥

অথেতি। এনং সূতম্ ॥৪৭॥

স ইতি। মে ময়া। সম্ভাবয়িতুং ধর্ত্তুম্ ॥৪৮॥

রাজা সেইরূপ বলিলে, সারথি রাজাকে বলিল—"মহারাজ! বিশেষ আগ্রহ করিবেন না। কারণ, আপনি ঐ হরিণকে ধরিতে পারিবেন না। তবে আপনার রথে যদি 'বামী'-নামক দ্রুতগামী দুইটা অশ্ব যুক্ত করিতে পারা যায়, তবে উহাকে ধরিতে পারিবেন" ॥৪৪॥

তাহার পর রাজা সারথিকে বলিলেন—"তোমাকে জিজ্ঞাসা করি, তুমি আমার নিকট বল—বামী অশ্ব কোথায় আছে" ॥৪৫॥

রাজা এইরূপ বলিলে, সারথি রাজার ভয়ে এবং বামদেবের শাপের ভয়ে ভীত হইয়া রাজাকে বলিল—"বামদেবমুনির 'বামী'-নামক মনের ন্যায় দ্রুতগামী দুইটা অশ্ব আছে" ॥৪৬॥

সারথি এইরূপ বলিলে, রাজা তাহাকে কহিলেন—"বামদেবের আশ্রমে চল" ॥৪৭॥

ক্রমে রাজা বামদেবের আশ্রমে যাইয়া তাঁহাকে বলিলেন—"ভগবন্! আমি একটা হরিণ বিদ্ধ করিয়াছি, অথচ সে পলাইতেছে। সুতরাং সেটাকে ধরিবার জন্য আপনার বামী দুইটা দিতে পারেন?" ॥৪৮॥

তখন বামদেব রাজাকে কহিলেন "আমি আপনাকে বামী দুইটা দিতেছি, আপনি কিন্তু কৃতকার্য্য হইয়া আবার সত্বরই আমার নিকটে ফিরাইয়া দিবেন" ॥৪৯॥

(৪৫) অত্র নানাবিধাঃ পাঠভেদাঃ সন্তি।

স চ তাবশ্বৌ প্রতিগৃহ্যানুজ্ঞাপ্য চর্ষিং প্রায়াদ্বামীযুক্তেন রথেন মৃগং প্রতি। গচ্ছংশ্চাব্রবীৎ সূতম্—অশ্বরত্নাবিমাবযোগ্যৌ ব্রাহ্মণানাম্। নৈতৌ প্রতিদেয়ৌ বামদেবায়েত্যুক্ত্বা মৃগমবাপ্য স্বনগরমেত্যাশ্বাবন্তঃপুরেঽস্থাপয়ৎ ॥৫০॥

অথর্ষিশ্চিন্তয়ামাস—তরুণো রাজপুত্রঃ কল্যাণং পত্রমাসাদ্য রমতে, ন মে প্রতিনির্যাতয়তি। অহো কষ্টমিতি ॥৫১॥

স মনসা বিচিন্ত্য মাসি পূর্ণে শিষ্যমব্রবীৎ—গচ্ছাত্রেয়! রাজানং ব্রূহি, যদি পর্য্যাপ্তম্, নির্যাতয়োপাধ্যায়ায় বাম্যাবিতি ॥৫২॥

স গত্বৈবং তং রাজানমব্রবীৎ, রাজা প্রত্যুবাচ—রাজ্ঞামেতদ্বাহনম্, অনর্হা ব্রাহ্মণা রত্নানামেবংবিধানাম্। কিং ব্রাহ্মণানামশ্বৈঃ কার্য্যম্। সাধু গম্যতামিতি ॥৫৩॥

---

ভারতকৌমুদী

তমিতি। মমৈব সমীপে, নির্যাত্যৌ প্রত্যর্পণীয়ৌ ॥৪৯॥

স ইতি। অনুজ্ঞাপ্য স্বগমনে অনুজ্ঞাং কারয়িত্বা। অশ্বৌ তৌ বামদেববাম্যৌ ॥৫০॥

অথেতি। কল্যাণমুত্তমমিত্যর্থঃ, পত্রং বাহনম্ "সর্ব্বং স্যাদ্বাহনং যানং যুগ্যং পত্রঞ্চ ধোরণম্" ইত্যমরঃ। প্রতিনির্যাতয়তি প্রত্যর্পয়তি ॥৫১॥

স ইতি। পর্য্যাপ্তং কার্য্যং সমাপ্তম্, তদা নির্যাতয় প্রত্যর্পয় ॥৫২॥

ভারতভাবদীপঃ

বিপ্রলব্ধা বঞ্চিতাঃ ॥৩৫—৩৭॥ ব্রহ্মণ্যং ব্রাহ্মণহিতং তেন রহিতানি অব্রহ্মণ্যানি ॥৩৮—৪৩॥ বাম্যৌ বামদেবীয়ৌ রথে যুক্তৌ, অশ্বৌ অশ্বতরৌ বামীপ্রযুক্তেনেতি বাক্যশেষাৎ ॥৪৪—৫০॥

---

তখন রাজা সেই অশ্ব দুইটাকে গ্রহণ করিয়া, মুনির অনুমতি লইয়া, সেই অশ্বযুক্ত রথে আরোহণপূর্ব্বক হরিণের প্রতি ধাবিত হইলেন এবং তখন সারথিকে কহিলেন—"এই উৎকৃষ্ট অশ্ব দুইটী ব্রাহ্মণের পক্ষে অযোগ্য। সুতরাং এ দুইটাকে আমি বামদেবকে ফিরাইয়া দিব না"। এই কথা বলিয়া হরিণ লাভ করিয়া, রাজধানীতে যাইয়া সেই অশ্ব দুইটাকে অন্তঃপুরে রাখিয়া দিলেন ॥৫০॥

তাহার পর বামদেব চিন্তা করিলেন—"যুবক রাজপুত্র ভাল বাহন পাইয়া আমোদ করিতেছেন, আমাকে ফিরাইয়া দিতেছেন না। হায়! কি কষ্ট" ॥৫১॥

তিনি মনে মনে এইরূপ চিন্তা করিয়া একমাস পূর্ণ হইলে একজন শিষ্যকে বলিলেন—"আত্রেয়! তুমি যাও, যাইয়া রাজাকে বল,—যদি কার্য্য সমাপ্ত হইয়া থাকে, তবে অশ্ব দুইটী অধ্যাপকমহাশয়কে ফিরাইয়া দিন" ॥৫২॥

স গত্বৈতদুপাধ্যায়ায়াচষ্ট, তচ্ছ্রুত্বা বচনমপ্রিয়ং বামদেবঃ ক্রোধপরীতাত্মা স্বয়মেব রাজানমভিগম্যাশ্বার্থমচোদয়ৎ, ন চাদদদ্রাজা ॥৫৪॥

বামদেব উবাচ।

প্রযচ্ছ বাম্যৌ মম পার্থিব ! ত্বং কৃতং হি তে কার্য্যমাভ্যামশক্যম্।
মা ত্বা বধীদ্বরুণো ঘোরপাশৈর্ব্রহ্মক্ষত্রস্যান্তরে বর্ত্তমানম্ ॥৫৫॥

রাজোবাচ।

অনড্বাহৌ সুব্রতৌ সাধুদান্তাবেতদ্বিপ্রাণাং বাহনং বামদেব !।
তাভ্যাং যাহি ত্বং যত্র কামো মহর্ষে ! ছন্দাংসি বৈ ত্বাদৃশং সংবহন্তি ॥৫৬॥

---

ভারতকৌমুদী

স ইতি। অনর্হা ব্যবহারে অযোগ্যাঃ, রত্নানাং শ্রেষ্ঠবস্তু নাম্ ॥৫৩॥

স ইতি। ক্রোধেন পরীতাত্মা ব্যাপ্তচিত্তঃ। অচোদয়ৎ প্রাণোদয়ৎ ॥৫৪॥

প্রযচ্ছেতি। বাম্যৌ উত্তমৌ মমাশ্বৌ। অন্যাশ্বৈরশক্যং কার্য্যম্, আভ্যাং বামীভ্যাং কৃতম্। ত্বা ত্বাম্। ব্রহ্মক্ষত্রস্য ব্রাহ্মণক্ষত্রিয়য়োঃ, অন্তরে বহিঃ ॥৫৫॥

অনেতি। অনড্বাহৌ বৃষভৌ, সুব্রতৌ সুনিয়মৌ, সাধুদান্তৌ সুশিক্ষিতৌ। ছন্দাংসি বেদা এব ত্বাদৃশং সংবহন্তি, তেনানডুহোরপি ন প্রয়োজনমিতি ভাবঃ ॥৫৬॥

---

আত্রেয় যাইয়া সেই রাজাকে এইরূপই বলিল; তখন রাজা প্রত্যুত্তর করিলেন—"এই বাহন রাজাদেরই উপযুক্ত; কিন্তু ব্রাহ্মণেরা এই জাতীয় উত্তম বস্তুর অযোগ্য। সুতরাং অশ্বদ্বারা ব্রাহ্মণদের কি প্রয়োজন আছে? আপনি ভালভাবে চলিয়া যান" ॥৫৩॥

আত্রেয় যাইয়া এই কথাই অধ্যাপককে বলিল। তখন বামদেব সেই অপ্রিয় কথা শুনিয়া ক্রুদ্ধ হইয়া নিজেই রাজার নিকট যাইয়া অশ্ব দুইটী ফিরাইয়া দিতে বলিলেন; কিন্তু রাজা দিলেন না ॥৫৪॥

তখন বামদেব বলিলেন—"রাজা! এই অশ্ব দুইটী অন্য অশ্বের অসাধ্য কার্য্য করিয়াছে; এখন আমার অশ্ব দুইটী আমাকে দিন। আপনি ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের বাহিরে আসিয়া পড়িয়াছেন; অতএব বরুণদেব যেন ভয়ঙ্কর পাশ দ্বারা আপনাকে বন্ধন না করেন" ॥৫৫॥

রাজা বলিলেন—"বামদেব! সুনিয়মযুক্ত এবং সুশিক্ষিত দুইটী বৃষই ব্রাহ্মণদের উপযুক্ত বাহন। সুতরাং মহর্ষি! আপনি তাহা দ্বারাই যেখানে ইচ্ছা হয় গমন করুন। অথবা বেদই ত আপনার মত লোককে বহন করিয়া থাকে" ॥৫৬॥

বামদেব উবাচ।

ছন্দাংসি বৈ মাদৃশং সংবহন্তি লোকেঽমুষ্মিন্ পার্থিব ! যানি সন্তি।
অস্মিংস্তু লোকে মম যানমেতদস্মদ্বিধানামপরেষাঞ্চ রাজন্ ! ॥৫৭॥

রাজোবাচ।

চত্বারস্ত্বাং বা গর্দ্দভাঃ সংবহন্তু শ্রেষ্ঠাশ্বতর্য্যো হরয়ো বাতরংহাঃ।
তৈস্ত্বং যাহি ক্ষত্রিয়স্যৈব বাহো মমৈব বাম্যৌ ন তবৈতৌ হি বিদ্ধি ॥৫৮॥

বামদেব উবাচ।

ঘোরং ব্রতং ব্রাহ্মণস্যৈতদাহুরেতদ্রাজন্ ! যদি হা জীবমানঃ।
অয়স্ময়া ঘোররূপা মহান্তশ্চত্বারো বৈ যাতুধানাঃ সুরৌদ্রাঃ।
ময়া প্রযুক্তাস্ত্বদ্বধমীপ্সমানা বহন্তু ত্বাং শিতশূলাশ্চতুর্দ্ধা ॥৫৯॥

---

ভারতকৌমুদী

ছন্দাংসীতি। হে পার্থিব ! যানি ছন্দাংসি জগতি সন্তি, তানি ছন্দাংসি বেদাঃ তদধ্যয়ন-জনিতানি পুণ্যানীত্যর্থঃ, মাদৃশং ব্রাহ্মণম্, অমুষ্মিন্ লোকে পরলোক এব, সংবহন্তি স্বর্গং নয়ন্তি। কিন্তু হে রাজন্ ! অস্মিন্ লোকে মম এতদ্বামীদ্বয়মেব অস্মদ্বিধানাম্ অপরেষাং যুষ্মদাদীনাঞ্চ যানং বাহনম্। অতো দীয়তাং বামীদ্বয়মিতি ভাবঃ ॥৫৭॥

চত্বার ইতি। মদ্দত্তাশ্চত্বারো গর্দ্দভাঃ, শ্রেষ্ঠাশ্বতর্য্যঃ, বাতরংহা বায়ুবেগাঃ, রংহঃ-শব্দোঽত্র অদন্তঃ, হরয়ো ঘোটকা বা ত্বাং সংবহন্তু। ত্বং তৈর্যাহি। বাহ ঈদৃশং বাহনম্, ক্ষত্রিয়স্যৈব যোগ্য ইতি শেষঃ। অতএব এতৌ বাম্যৌ অশ্বৌ, মমৈব, ন তব, ইতি হি বিদ্ধি জানীহি ॥৫৮॥

ঘোরমিতি। এতৎ অত্যাচারিদমনরূপং ঘোরং ব্রতং ব্রাহ্মণস্যাহুর্নয়ঃ। যদি এতৎ তৎ ব্রতমবলম্ব্যেতি শেষঃ, জীবমানঃ অহং জীবন্নস্মি। তদা হা হে রাজন্ ! ময়া প্রযুক্তাঃ, অয়স্ময়া লৌহময়াঃ, শিতশূলাঃ, ঘোররূপাঃ, সুরৌদ্রাঃ অত্যুগ্রস্বভাবাশ্চ, মহান্তশ্চত্বারো যাতুধানা রাক্ষসাঃ, ত্বদ্বধমীপ্সমানাঃ সন্তঃ, ত্বাং চতুর্দ্ধা চতুঃখণ্ডীকৃত্য বহন্তু। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৯॥

---

বামদেব বলিলেন—"রাজা ! জগতে যে বেদ আছে, তাহা (তাহা অধ্যয়ন করায় যে ধর্ম্ম হয়, সেই ধর্ম্ম) আমার মত ব্রাহ্মণকে পরলোকেই যথা-স্থানে লইয়া যায়। কিন্তু ইহলোকে আমার এই অশ্বযুগলই আমার মত লোকের এবং অন্যান্য লোকের বাহন" ॥৫৭॥

রাজা বলিলেন—"মুনি ! মৎপ্রদত্ত চারিটা গর্দ্দভ, শ্রেষ্ঠ অশ্বতরী, কিংবা বায়ুর তুল্য বেগবান্ অশ্ব আপনাকে বহন করুক ; আপনি সেই গুলিদ্বারাই যাতায়াত করুন ; কিন্তু এই অশ্ব দুইটী ক্ষত্রিয়েরই উপযুক্ত ; সুতরাং আপনি অবগত হউন যে, এই অশ্ব দুইটী আমারই—আপনার নহে" ॥৫৮॥

